

বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র চট্টোপাধ্যায়



বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠভ্রাতা শ্যামাচরণ



বঙ্কিমচন্দ্রের মধ্যম ভ্রাতা সঞ্জীবচন্দ্র



বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠভ্রাতা পূর্ণচন্দ্র



বঙ্কিমচন্দ্রের স্ত্রী রাজলক্ষ্মী দেবী



বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী দেবী



বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ জামাতা রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়



বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠা কন্যা উৎপলকুমারী দেবী



শ্যামাচরণের পুত্র শচীশচন্দ্র



সঞ্জীবচন্দ্রের পুত্র জ্যোতিশচন্দ্র



শ্রীশচন্দ্র মজুমদার



যোগেন্দ্রচন্দ্র বসু

# ১

বঙ্কিমচন্দ্র তখন হুগলীর ডেপুটি ম্যাজিস্ট্রেট। কাঁটালপাড়ার বাড়ি থেকেই গঙ্গা পার হয়ে অপর পারে হুগলীর কোর্টে যাতায়াত করেন। কিছুদিন যাতায়াতের পর হঠাৎ একদিন তিনি কাঁটালপাড়া ত্যাগ করে হুগলীর পাশে চুঁচুড়ায় একটি বাড়ি ভাড়া করে সপরিবারে সেখানে চলে গেলেন।

ঐ সময় চুঁচুড়া থেকে পিতা যাদবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের দুটি চিঠি, যাদবচন্দ্রেরও বঙ্কিমচন্দ্রের একটি চিঠির উত্তর এবং পিতাকে লেখা বঙ্কিমচন্দ্রের দুই অগ্রজ শ্যামচন্দ্র বা শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের সেই সময়কার কয়েকটি অপ্রকাশিত চিঠি পাওয়া গেছে। এই চিঠিগুলির মূলে বঙ্কিমচন্দ্রদের বাড়ির একটা ছোটখাট বৈষয়িক ব্যাপার রয়েছে।

বঙ্কিমচন্দ্র কবে এবং কেন বাড়ি ছেড়ে চুঁচুড়ায় গিয়েছিলেন, সেই নিয়েই প্রথমে আলোচনা করা যাক্। আলোচনা কালে যথা সময়ে চিঠিগুলিও উদ্ধৃত করব। এতেই বঙ্কিমচন্দ্রের চিঠি দুটির এবং অপর চিঠিগুলিরও ইতিহাস পাওয়া যাবে।

বঙ্কিমচন্দ্রের এই বাড়ি ছেড়ে যাওয়ার কারণ ও সময় সম্বন্ধে ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও সজনীকান্ত দাস তাঁদের 'বঙ্কিমচন্দ্র' গ্রন্থে লিখেছেন—'১৮৭৬ খ্রীষ্টাব্দের মার্চের শেষ নাগাদ বঙ্কিমচন্দ্র বঙ্গদর্শন বন্ধ করিয়া দিলেন।⋯ ঠিক এই সময়ে বঙ্কিমচন্দ্রের ভ্রাতাদের মধ্যে পারিবারিক কলহ ঘনাইয়া উঠিতেছিল। যাদবচন্দ্র তাঁহার উইলে বঙ্কিমচন্দ্রকে কাঁটালপাড়ার বাড়ির অংশ দেন নাই। ভ্রাতাদের মধ্যেও সদ্ভাবের অপ্রতুল হইতেছিল।⋯এই সময়ে নবীনচন্দ্র সেন কাঁটালপাড়ার বাড়িতে বঙ্কিমচন্দ্রের সহিত সাক্ষাৎ করেন। বঙ্গদর্শন পুনঃপ্রকাশের কথা হয়। ধূমায়িত বহ্নি তখন জ্বলিয়াছে, ভ্রাতৃবিরোধ বেশ পাকিয়া উঠিয়াছে। ১৮৭৭ খ্রীষ্টাব্দের গোড়ার দিকে বঙ্কিমচন্দ্র কাঁটাল-পাড়ার বাস উঠাইয়া চুঁচুড়ায় একটি বাড়ি ভাড়া করিয়া সপরিবারে উঠিয়া গেলেন।'

বঙ্কিমচন্দ্রের এই চুঁচুড়ায় যাওয়ার প্রসঙ্গে তাঁর ভ্রাতুষ্পুত্র শচীশচন্দ্র চট্টোপাধ্যায় তাঁর 'বঙ্কিম জীবনী' গ্রন্থে লিখেছেন—'১২৮৩ সালের প্রথমে

বঙ্কিমচন্দ্র কোনও কারণবশত বঙ্গদর্শন উঠাইয়া দিয়া সপরিবারে চুঁচুড়ায় চলিয়া গেলেন।'

শচীশবাবু তাঁর ঐ গ্রন্থেই অন্যত্র আবার বঙ্গদর্শন উঠিয়ে দেবার যে দুটি কারণের উল্লেখ করেছেন, তার মধ্যে একটি হ'ল 'আত্মীয়-বিরোধ'।

এখন দেখা যাক্, প্রথমত—ব্রজেনবাবু ও সজনীবাবুর কথামত বঙ্গদর্শন বন্ধ হওয়ার সময়টিতে বঙ্কিমচন্দ্রের ভ্রাতাদের মধ্যে সদ্ভাবের অপ্রতুল ছিল কিনা এবং বঙ্কিমচন্দ্রের ভ্রাতাদের মধ্যে পারিবারিক কলহও ঘনিয়ে উঠেছিল কিনা? আর শচীশবাবুর কথামত তখন বঙ্কিমচন্দ্রের কোন আত্মীয়বিরোধ হয়েছিল কিনা? দ্বিতীয়ত—ব্রজেনবাবু ও সজনীবাবুর লেখা অনুযায়ী বঙ্কিমচন্দ্রের কাঁটালপাড়ার বাড়ি ছাড়ার সময় তাঁদের ভ্রাতৃবিরোধ বেশ পেকে উঠেছিল কিনা? তৃতীয়ত—শচীশবাবুর কথামত ১২৮৩ সালের প্রথমে এবং ব্রজেনবাবু ও সজনীবাবুর লেখা অনুযায়ী ১৮৭৭ খ্রীষ্টাব্দের গোড়ার দিকে অর্থাৎ ১২৮৩ সালের শেষ দিকে বঙ্কিমচন্দ্র কাঁটালপাড়া ছেড়ে চুঁচুড়ায় গিয়েছিলেন কিনা?

এখন এ সম্পর্কে আমার বক্তব্য এই—

বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র উইল করে চার পুত্রকেই পৃথক অন্ন করে দেন ১২৭২ সালে। বঙ্কিমচন্দ্র তাঁর বঙ্গদর্শন বন্ধ করেন ১২৮২ সালে। অতএব বঙ্গদর্শন বন্ধ করার সময়টা হচ্ছে, যাদবচন্দ্রের উইল করার ১০।১১ বছর পরে। যাদবচন্দ্র তাঁর উইলে জ্যেষ্ঠ পুত্র শ্যামচন্দ্র বা শ্যামাচরণকে ও তৃতীয় পুত্র বঙ্কিমচন্দ্রকে বসত বাটীর কোন অংশ দেননি। এঁদের না দিয়ে তিনি ঋণগ্রস্ত দ্বিতীয় পুত্র সঞ্জীবচন্দ্রকে এবং অল্প উপার্জনের কনিষ্ঠ পুত্র পূর্ণচন্দ্রকে সমস্ত বসত বাটী দান করেছিলেন। যাদবচন্দ্র বঙ্কিমচন্দ্রকে বাড়ির অংশ না দিলেও পরে সঞ্জীবচন্দ্র তাঁর নিজের অংশ বঙ্কিমচন্দ্রকে লিখে দিয়েছিলেন। এই জন্যও বটে আর সঞ্জীবচন্দ্রের অভাব-অনটনের জন্যও বটে বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে বহুদিন মাসে ১০০ টাকা করে অর্থ সাহায্য করতেন। পরে মাসে ৬০ টাকা করে এবং তারও পরে মাসে ৩০ টাকা করে বহু বৎসর সাহায্য করেছিলেন।

সঞ্জীবচন্দ্র তাঁর বাড়ির অংশ বঙ্কিমচন্দ্রকে লিখে দেন ১২৮১ সালে অর্থাৎ বঙ্গদর্শন বন্ধ হওয়ার আগের বৎসর। বঙ্গদর্শন বন্ধ হওয়ার কয়েক মাস পরে ১২৮৩ সালের ১২ই অগ্রহায়ণ তারিখে বঙ্কিমচন্দ্র এক দানপত্রের দ্বারা

সঞ্জীবচন্দ্রকে বঙ্গদর্শনের স্বত্ব দান করেন। এর ফলে সঞ্জীবচন্দ্র পুনরায় ১২৮৪ সালের বৈশাখ থেকে বঙ্গদর্শন প্রকাশ করেন। সঞ্জীবচন্দ্র সম্পাদিত বঙ্গদর্শনে বঙ্কিমচন্দ্র নিজে তো লিখতেনই, এমনকি নিজের সম্পাদনার সময়ের ন্যায় বঙ্গদর্শনের যত্নও নিতেন। এই সব কারণে, এখন বলা যেতে পারে যে, অনেক পূর্বে বা পরে যাই হোক, অন্তত বঙ্গদর্শন বন্ধ হওয়ার কিছু আগে বা পরে সঞ্জীবচন্দ্রের সঙ্গে বঙ্কিমচন্দ্রের কোনরূপ মনোমালিন্য ছিল না।

পূর্ণচন্দ্রের সঙ্গে বঙ্কিমচন্দ্রের বা সঞ্জীবচন্দ্রের কোনদিন যে তীব্র মনোমালিন্য হয়েছিল, এমন কোন নজির পাওয়া যায় না। বরং পূর্ণচন্দ্রের উপর এঁদের যে চিরদিনই পরিপূর্ণ স্নেহ ছিল তারই বহু নিদর্শন পাওয়া যায়। একমাত্র জ্যেষ্ঠ ভ্রাতা শ্যামাচরণের সঙ্গেই অন্য ভাইদের কয়েকবার মনোমালিন্যের কথা জানা যায়। তবে বঙ্গদর্শন বন্ধ হওয়ার কিছুদিন আগে বা পরে শ্যামাচরণের সঙ্গে তাঁর ভ্রাতাদের যে অসদ্ভাব ছিল, এমন কোন নিদর্শন পাওয়া যায় না। বরং এর বিপরীত নিদর্শনই পাওয়া যায়। কেন না, বঙ্গদর্শন বন্ধ হওয়ার ঠিক তিন মাস আগে বঙ্কিমচন্দ্রের বাড়ির নিকটের অধিবাসী মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী শ্যামাচরণের বাড়িতে বঙ্কিমচন্দ্রদের চার ভাইকে একত্রে গল্প করতে দেখেছিলেন। শাস্ত্রীমশায় ঐ সময় বি এ পাস করে বঙ্গদর্শনে তাঁর একটা লেখা ছাপাবার জন্য রাজকৃষ্ণ মুখোপাধ্যায়ের সঙ্গে বঙ্কিমচন্দ্রের কাছে গিয়েছিলেন। বঙ্কিমচন্দ্রের সঙ্গে এই প্রথম দিনের পরিচয়ের প্রসঙ্গে শাস্ত্রী-মশায় ১৩২২ সালের বৈশাখ সংখ্যা 'নারায়ণ' পত্রিকায় লিখে গেছেন—'তিনি (রাজকৃষ্ণবাবু) আমাকে সঙ্গে করিয়া রেলের ভিতর দিয়াই বঙ্কিমবাবুর বাড়ির দিকে যাইতে লাগিলেন। পথে শুনিলাম যে, তাঁরা চারি ভাই শ্যামাচরণবাবুর বাড়িতে বসিয়া গল্প করিতেছেন। তারের বেড়া ডিঙাইলেই শ্যামাচরণবাবুর বাড়ির দরজা। রাজকৃষ্ণবাবু বাড়ি ঢুকিলেন, তাঁহার সঙ্গে আমারও এই প্রথম প্রবেশ। রাজকৃষ্ণবাবুকে তাঁহারা খুব আদর অভ্যর্থনা করিয়া বসাইলেন। আমিও বসিলাম। নানারূপ কথাবার্তা চলিতে লাগিল। চার ভাইয়েরই নাম শুনা ছিল। আমি তাঁহাদের গল্পের মধ্যেই কোন্‌টি কে চিনিয়া লইলাম। ক্রমে বঙ্কিমবাবুর দৃষ্টি আমার উপর পড়িল। তিনি রাজকৃষ্ণবাবুকে জিজ্ঞাসা করিলেন—এটি কে ?···

আমার সহিত বঙ্কিমবাবুর যখন প্রথম সাক্ষাৎ হয়, তখন···বঙ্গদর্শন তিন বৎসর নয় মাস বাহির হইয়া ছিল। আমার 'ভারত মহিলা' লইয়া বাকি

তিন মাস পূর্ণ হইল। চারি বৎসরের পর তিনি বঙ্গদর্শনের সম্পাদনা ছাড়িয়া দেন।'

এ ছাড়া আরও দেখা যায় যে বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে বঙ্গদর্শনের যে দানপত্রটি লিখে দেন, সেই দানপত্রে শ্যামাচরণ এবং পূর্ণচন্দ্রও স্বাক্ষর করেছিলেন। বঙ্কিমচন্দ্রের ভ্রাতাদের মধ্যে তখন যে যথেষ্ট সদ্ভাব ছিল, এ থেকেও তার প্রমাণ পাওয়া যায়। অতএব এখন বলা যেতে পারে যে, বঙ্গদর্শন বন্ধ হওয়ার কিছু আগে বা পরে বঙ্কিমচন্দ্রের সঙ্গে তাঁর ভ্রাতাদের, বিশেষ করে শ্যামাচরণেরও কলহ তো ঘনিয়ে ওঠে নাই-ই বরং সদ্ভাবই ছিল। তাই ব্রজেনবাবু ও সজনীবাবু কথিত 'ঠিক এই সময়ে বঙ্কিমচন্দ্রের ভ্রাতাদের মধ্যে পারিবারিক কলহ ঘনাইয়া উঠিতেছিল' বা ভ্রাতাদের মধ্যেও সদ্ভাবের অপ্রতুল হইতেছিল, এ কথা মেনে নেওয়া যায় না।

শচীশবাবু বঙ্কিমচন্দ্রের বঙ্গদর্শন বন্ধ করার অন্যতম কারণ হিসাবে 'আত্মীয় বিরোধে'র কথা বলেছেন। এই আত্মীয় বিরোধ বলতে ভ্রাতৃবিরোধ কিনা তা তিনি স্পষ্ট করে বলেন নি। বঙ্কিমচন্দ্রের ভ্রাতা ভিন্ন অন্য আত্মীয়দের সঙ্গে বিরোধের কোন কথা শোনা যায় না। আর তাহলেও তাঁদের সঙ্গে বিরোধের জন্য বঙ্গদর্শন বন্ধ হওয়ার কারণও থাকতে পারে না। শচীশবাবুর কথিত আত্মীয়বিরোধ অর্থে ভ্রাতৃবিরোধ হওয়াই সম্ভব। যদি তাই হয়, তাহলে পূর্ব আলোচনা থেকেই বলা যেতে পারে, বঙ্গদর্শন বন্ধ হওয়ার সময় ভ্রাতাদের সঙ্গে বঙ্কিমচন্দ্রের তেমন কোন বিরোধ ছিল না।

বঙ্গদর্শন বন্ধ করার আসল কারণ সম্বন্ধে বঙ্কিমচন্দ্র নিজেই বলেছেন, শেষ দিকে প্রতি মাসে কাগজের জন্য তাঁকে একাই প্রচুর লিখতে হ'ত। চাকরি করতে করতে তিনি আর পেরে উঠছিলেন না। তাই কাগজ বন্ধ করে দেন।

বঙ্কিমচন্দ্রের কাঁটালপাড়ার বাড়ি ছাড়ার কথায় ব্রজেনবাবু ও সজনীবাবু লিখেছেন, 'ধূমায়িত বহ্নি তখন জ্বলিয়াছে, ভ্রাতৃবিরোধ বেশ পাকিয়া উঠিয়াছে।'

এখন সত্যই কি বঙ্কিমচন্দ্র এই ঘোর ভ্রাতৃবিরোধের জন্যই কাঁটালপাড়ার বাড়ি ছেড়ে চুঁচুড়ায় চলে গিয়েছিলেন?

বঙ্কিমচন্দ্রের এই বাড়ি ছাড়ার কারণ সম্পর্কে আমি যতদূর জানতে

পেরেছি তাতে মনে হয়, বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রের উপর এবং পিতা যাদবচন্দ্রের উপরও অনেকটা ক্ষোভ ও অভিমানবশতই তাঁর নিজ বাড়ি ( সঞ্জীবচন্দ্র প্রদত্ত ) ছেড়ে চলে গিয়েছিলেন। বঙ্কিমচন্দ্রের এই বাড়ি ছাড়ার সঙ্গে শ্যামাচরণের ও পূর্ণচন্দ্রের কোন সম্পর্কই ছিল না।

বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রের কাছ থেকে বসতবাটীর যে অংশটি পেয়েছিলেন সে অংশটি ছিল সব চেয়ে সেরা। এর দক্ষিণ ও পূর্ব দিক খোলা এবং এই অংশটি সদর বাড়ির সংলগ্ন। সঞ্জীবচন্দ্র ও পূর্ণচন্দ্র তাঁদের একত্রের সদর বাড়ির অংশ থেকে এক তৃতীয়াংশ বঙ্কিমচন্দ্রকে লিখে দেওয়ায় এই সদর মহলটি তখন তিনজনের অংশে দাঁড়িয়েছিল এবং কার কোন্ অংশ সেরূপ ভাগ না হওয়ায়, তিনজনেরই একত্রে সম্পত্তিটি ছিল।

বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্র প্রদত্ত নিজ অংশের লাগোয়া পূর্ব দিকে সদর মহলের একাংশে জামাতাদের জন্য ঘর তৈরি করতে আরম্ভ করলে সঞ্জীবচন্দ্র হয়তো কিছুটা ক্ষুণ্ণ হয়েছিলেন। কেননা সঞ্জীবচন্দ্র নিজ অংশ বঙ্কিমচন্দ্রকে লিখে দেওয়ায় বসতবাটীর মূল অংশে তাঁর কিছুই ছিল না। তিনি পূর্ণচন্দ্রের একটা অংশে বাস করছিলেন।

সঞ্জীবচন্দ্রের একটি মাত্র পুত্র থাকায় তাঁর সংসার অত্যন্ত ছোট ছিল। মূল বসতবাটীতে কোন অংশ না থাকায় তিনি ঠিক করেছিলেন, সদর বাড়ির ঐ অংশে একমাত্র পুত্রের জন্য বাড়ি করে দেবেন। সদর বাড়িরও এই অংশটাই ছিল সেরা, কারণ সদর বাড়ির উত্তরে ছিল ঠাকুর দালান, পূর্বে বঙ্গদর্শন প্রেসের অফিস, আর দক্ষিণে ছিল দুটি বৈঠকখানা। সদর বাড়ির ঐ অংশে বাড়ি করে নিলে অন্যস্থানে আলো বাতাসের কিছু অভাব হয়।

এই কারণেই হয়ত সঞ্জীবচন্দ্র ঐ অংশে বঙ্কিমচন্দ্রের জামাতাদের জন্য বাড়ি করায় আপত্তি করেছিলেন, আর আপত্তি যদি নাও করে থাকেন তো নিশ্চয়ই কোন উৎসাহও দেখান নি। সঞ্জীবচন্দ্রের এই আপত্তি বা উৎসাহের অভাবের কথা যে অনুমান করছি, তার কারণ এও হতে পারে যে—সঞ্জীবচন্দ্র হয়তো ভেবেছিলেন, তাঁর প্রদত্ত বাড়িতে বঙ্কিমচন্দ্র জামাতাদের না বসালে শেষ সময়ে তিনি তাঁর ( সঞ্জীবচন্দ্রের ) পুত্র জ্যোতিশকেই বাড়িটি দান করে যাবেন।

বঙ্কিমচন্দ্রের অবস্থাপন্ন জামাতারা পরে শ্বশুর বাড়িতে থাকবেন না, এই বলে যাদবচন্দ্রও বঙ্কিমচন্দ্রের ঐ জামাতাদের জন্য বাড়ি করায় বাধা

দিয়েছিলেন। যাদবচন্দ্র চাইতেন না যে, তাঁর নিজ চট্টোপাধ্যায় বংশে অর্থাৎ তাঁর পৌত্র প্রপৌত্রদের সঙ্গে অন্য গোত্রীয় বঙ্কিমচন্দ্রের জামাতা ও দৌহিত্ররা একত্রে বাস করেন। যাদবচন্দ্র তাঁর উইলে বঙ্কিমচন্দ্রকে যে বসতবাড়ির অংশ দেননি, বঙ্কিমচন্দ্রের পুত্র সন্তান না থাকা, তারও একটা কারণ ছিল।

যাই হোক, বঙ্কিমচন্দ্রের জামাতাদের জন্য এই গৃহনির্মাণ সংক্রান্ত ঐ সব কারণেই বঙ্কিমচন্দ্র ভেবেছিলেন—এ ব্যাপারে সঞ্জীবচন্দ্রের কাছ থেকেই আপত্তি এসেছে। তাই অভিমানী বঙ্কিমচন্দ্র পিতৃদত্ত না হলে ভ্রাতৃদত্ত সম্পত্তিতে বাস করবেন না বলে, ভ্রাতৃদত্ত সম্পত্তি ত্যাগ করে চুঁচুড়ায় চলে গিয়েছিলেন। বঙ্কিমচন্দ্র এই সময় চুঁচুড়ায় গিয়ে এ সম্পর্কে তাঁর পিতাকে যে পত্রটি দিয়েছিলেন, সেটি এখানে উদ্ধৃত করছি। তিনি লিখেছিলেন—

সেবক শ্রীবঙ্কিমচন্দ্র শর্ম্মণঃ

প্রণাম শত সহস্র নিবেদঞ্চ বিশেষ, ভোলা মাঝির মারফৎ ৭।। টাকা ও আজ্ঞাপত্র প্রাপ্ত হইয়াছি। অন্দরমহলের চাবি পাঠাইবার প্রয়োজন নাই। পূজার দ্রব্যসামগ্রী পূর্ণচন্দ্রের ভাণ্ডারে রাখাইবেন এবং পূজার কর্ম্মের ভার বিপিনের মাতাকে দিবেন। পূজার সময়ে আমাদিগের কাঁটালপাড়া যাইবার সম্ভাবনা নাই।...

আমার ক্ষোভ নিবারণার্থ এই পত্র মধ্যে একখানি মুশাবিদা পাঠাইলাম। পড়িয়া দেখিবেন, উহাতে অতি সামান্য কথা আছে মাত্র। যদি ঐ মুশাবিদা মত একখানি দলিল মহাশয় আমাকে লিখিয়া দেন, সপরিবারে আবার কাঁটালপাড়ায় যাইব। যদি উহা কাল লেখাপড়া হয়, তবে পরশু পরিবার কাঁটালপাড়ায় পাঠাইব। যেদিন লেখাপড়া হইবে, তাহার পরদিন পাঠাইব। আর উহা লিখিয়া দিতে যদি মহাশয় অস্বীকৃত হন অথবা যদি মধ্যমের সম্মতির অপেক্ষা করেন, তবে আর একদিনের জন্যও কাঁটালপাড়ায় যাইব না।

...মধ্যমের...কোন প্রয়োজন নাই। তাঁহার কোন হক্ বা স্বত্ব আমায় দিতেছেন না—বা ইহাতে তাঁহার কোন ইষ্ট-অনিষ্ট নাই। যদি তথাপি তাঁহার সম্মতির অপেক্ষা করেন, তবে জানিব যে তাঁহার সম্মতি ব্যতীত আমাকে কাঁটালপাড়ায় যাইতে দিতে মহাশয়েরও ইচ্ছা নাই! এই দলিল লিখিত পঠিত হইলে কাঁটালপাড়ায় আমার বাস করা হইবে, এমন বুঝিতে পারিলে মধ্যম উহাতে কখনই সম্মত হইবেন না। ইহা নিশ্চিত জানিবেন। ইতি—তাং ২১ আশ্বিন

বঙ্কিমচন্দ্রের এই চিঠির মধ্যেকার বিপিন হলেন, পূর্ণচন্দ্রের জ্যেষ্ঠ পুত্র। ইনি পরবর্তীকালে কর্মজীবনে সাবজজ হয়েছিলেন।

বঙ্কিমচন্দ্র তাঁর পিতাকে লেখা চিঠির সঙ্গে যে দলিলের মুশাবিদাটি পাঠিয়েছিলেন, সেটি এই—

পরম কল্যাণীয় শ্রীমান্ বঙ্কিমচন্দ্র ইত্যাদি

লিখিতং শ্রীযাদবচন্দ্র চট্টোপাধ্যায়, সাং কাঁটালপাড়া, পঃ হাবিলিশহর, থানা নৈহাটি, সব ডিষ্ট্রিক্ট নৈহাটি, জেলা ২৪ পরগণা। উক্ত কাঁটালপাড়া গ্রামে আমার যে ভদ্রাসন বাটী ছিল ও আছে, তাহা সন ১২৭২ সালে আমি আমার পুত্র শ্রীমান্ সঞ্জীবচন্দ্র ও শ্রীমান্ পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়কে দান করিয়া ছিলাম। তৎকালে ঐ ভদ্রাসন বাটী চারি অংশে বিভক্ত করিয়া আমার চারি পুত্রকে দান করিবার আমার অভিপ্রায় ছিল কিন্তু আমার জ্যেষ্ঠ পুত্র শ্যামচন্দ্র…আমায় তৃতীয় পুত্র তুমি, তোমরা পৃথক ২ বাটী প্রস্তুত করিয়া বাস করিবার ইচ্ছা প্রকাশ করিয়া আমার কৃত ভদ্রাসন বাটীর অংশ গ্রহণে অনিচ্ছুক হইলে, তোমাদিগের দুইজনকে ভদ্রাসন বাটীর কোন অংশ না দিয়া সমুদয় দ্বিতীয় পুত্র সঞ্জীবচন্দ্র ও কনিষ্ঠপুত্র পূর্ণচন্দ্রকে বিভাগ করিয়া দিয়াছিলাম। তৎপরে শ্যামচন্দ্র পৃথক বাটী প্রস্তুত করিয়া বসবাস করিতেছেন, তুমিও পৃথক বাটী প্রস্তুত করিতে প্রবৃত্ত হইয়াছিলে কিন্তু তোমার ভ্রাতৃদ্বয় সঞ্জীবচন্দ্র ও পূর্ণচন্দ্রের ও আমার অনুরোধে তাহা বন্ধ করিয়া আমার প্রস্তুত করা ভদ্রাসন বাটীর এক অংশ (যাহার চৌহদ্দী নীচে দেওয়া গেল) মেরামত করিয়া ও তাহাতে নূতন ঘর প্রস্তুত করিয়া বসবাস করিতেছ। ঐ অংশ…কে আমি…তিনি ঐ অংশ তোমাকে দান পত্রের দ্বারা দান করিয়াছেন এবং তৎসঙ্গে উহার সদর বাটীর তৃতীয়াংশ তিনি ও পূর্ণচন্দ্র তোমাকে দান করিয়াছেন। এক্ষণে ঐ ভদ্রাসন পিতৃদত্ত নহে বলিয়া তুমি তাহাতে বাস করা অনুচিত বিবেচনা করিয়া স্থানান্তরে বাস করিবার ইচ্ছা করিয়াছ। এজন্য আমি তোমাকে লিখিয়া দিতেছি যে, আমার ভদ্রাসনের যে অংশ তোমাকে তোমার ভ্রাতৃদ্বয় লিখিয়া দিয়াছেন, তাহা তোমার হক, সন ১২৭২ সালের দানকালে তুমি উহা লইতে ইচ্ছুক হইলে আমি তোমাকেও দান করিতাম। পরে…উহা দান করিয়াছেন, সেও আমার অভিপ্রায় অনুসারে। ঐ দান সিদ্ধ এবং আমার অনুজ্ঞাত, এবং আমার নিজকৃত জ্ঞান করিয়া উহাতে তুমি বসবাস করিতে থাকিবে। ইতি—

চৌহদ্দী—

এখানে বঙ্কিমচন্দ্রের লেখা যে চিঠি ও মুশাবিদাটি উদ্ধৃত করলাম, তাতে কয়েক জায়গায় '...' এই চিহ্ন দিয়েছি। এই চিহ্নিত অংশগুলি বর্তমানে প্রাপ্ত মূল চিঠি ও মুশাবিদায় ছিন্ন ও লুপ্ত। তবে সুখের কথা এই যে, মাত্র অল্প অল্প জায়গা ছিন্ন ও লুপ্ত হওয়ায়, সমস্ত ঘটনাটা জানা থাকলে পড়ার সময় ঐ অংশগুলিতে কি কথা ছিল তা অনুমান করতে অসুবিধা হয় না। দেখা যাচ্ছে, বঙ্কিমচন্দ্র পিতার সম্মানার্থে মুশাবিদায় কিছু কথা অন্যভাবে লিখে দিয়েছিলেন। যাই হোক, বঙ্কিমচন্দ্রের চিঠি এবং চিঠির সঙ্গে প্রেরিত মুশাবিদাটি পেয়ে যাদবচন্দ্র তখন বঙ্কিমচন্দ্রকে এই পত্রটি লিখেছিলেন—

শ্রীশ্রীদুর্গা

সহায়

পরম শুভাশীর্বাদ বিজ্ঞাপঞ্চ বিশেষ। পত্র পাইয়া সমাচার অবগত হইলাম। মধ্যমবাবু বাটী আসিয়াছিলেন। পুনরায় গত রাত্রে যশোহর গিয়াছেন। তোমার বাটী প্রস্তুত করণের আপত্য কি আছে জিজ্ঞাসা করায় উত্তর করিলেন যে, আমাদিগের ভ্রাতাগণের জীবনাবধি তাঁহার বাটী প্রস্তুত হওনের কোন বাধা জন্মিবেক না। কি আপত্য...কথা বলিতে পারি...আমি আপন কি জ্যোতিশের নামে লেখাইয়া লইব না। পূর্ণর অদেয় আমাদিগকে কিছুই নাই। কিন্তু আমার বিবেচনা আবশ্যক। এজন্য যদিও আমি নিরাশ্রয় হইয়াছি এবং ঋণ-বিপদে আমার সর্বস্ব যাইবেক, তত্রাচ পূর্ণর বাটী আমি লইব না। পূর্ণ লিখিয়া দিতে সম্মত আছে।

১ম দফা—তোমার বসতবাটী ও গলির পথ ইত্যাদি যাহা আমার দত্ত দানপত্রের দ্বারা লইতে ইচ্ছা কর, তাহা আমি দিতে সম্মত আছি, বরং খসড়া করিয়া রাখিয়াছি। কিন্তু প্রথম দানপত্রের মর্মানুসারে দ্বিতীয় দানপত্র বলবৎ হইবেক না বোধ হয়। অতএব দ্বিতীয় দানপত্রের প্রয়োজন নাই। তুমি যে বাটীতে বাস করিতেছ তাহাতেই বাস কর, বাটী আর বাড়াইয়া খরচপত্র করিবার আবশ্যক নাই। যাহাতে বাস করিতেছ, তাহাতে তোমার অকুলান হইবেক না। কেননা...কন্যাদ্বয় এ বাটীতে থাকিবেক না।... কখন ২ দেখিতে পাইবা কিনা সন্দেহ। জ্যেষ্ঠা কন্যা সম্প্রতি এ বাটীতে আছে, পশ্চাৎ রাখাল এখানে রাখিবেক না, ইহা নিশ্চয়। এখন তুমি এ কথা বুঝিতে পার বা না পার পশ্চাৎ বুঝিবা। যে হেতুক শ্বশুরালয়ে বাস করা যাহা ঘৃণিত কথা তাহা

কদাচ সহ্য করিবে না, ইহা নিশ্চয়। তোমাকে পুত্র সন্তান দিলেন না তবে কি জন্য খরচ করিয়া বাটী বানাইবা, তাহার আবশ্যক নাই। যে স্থান তোমার আছে, তাহাতে অকুলান হইবেক না। বরং অর্থ সঞ্চয় করা ভাল; যেহেতুক পশ্চাৎ যাহাকে যাহা দিতে হয় দিতে এবং আমার শ্রাদ্ধে খরচ করিতে পারিবা, এবং অর্থেন সর্ববশ। বিশেষ তুমি আমার মুখোজ্জলকারী পুত্র। তোমার নামে আমি নামিত ··তুমি··· না থাকায় এবং···কথা লেখায় আমার বুদ্ধি ধ্বংস হইয়া তোমার জন্য অতি কাতর হইয়াছি। তুমি বাটী আইস যাহাতে আমার তুষ্টি জানিবেক। কাঁটালপাড়ায় থাকিব না একথা ছাড়। তোমার যাহা স্থান আছে যথেষ্ট। যদি বাটী করিবার জন্য অনেক টাকা জমাইতে পার ও নিতান্ত ইচ্ছা হয় বাটী কর তাহা হইলে আমি রমানাথের স্থান লইয়া তোমায় দিব সন্দেহ নাই, তথায় বাটী বানাইবা। ইতি—

এই চিঠির জ্যোতিশ হলেন সঞ্জীবচন্দ্রের পুত্র। সঞ্জীবচন্দ্র তখন যশোহরে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। আর রাখাল হলেন বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ জামাতা। চিঠিতে যে বঙ্কিমচন্দ্রের 'কন্যাদ্বয়'এর কথা আছে তাঁরা হলেন বঙ্কিমচন্দ্রের দ্বিতীয়া ও তৃতীয়া বা কনিষ্ঠা কন্যা। রমানাথ ছিলেন বঙ্কিমচন্দ্রের জ্ঞাতি।

বাড়ি নিয়ে বঙ্কিমচন্দ্রের এই ক্ষোভ ও অভিমানের সময়, এই প্রসঙ্গেই সঞ্জীবচন্দ্র তখন তাঁর পিতা যাদবচন্দ্রকে যে দুটি চিঠি লিখেছিলেন, ছিন্ন হলেও সে চিঠি দুটিও পাওয়া গেছে। সে দুটি এখানে উদ্ধৃত করছি—

প্রণামা নিবেদঞ্চ বিশেষ—

আমি আগামী ২৪শে শনিবার প্রাতে বাটী পৌছিব। শনি, রবি দুই দিন কাছারি বন্ধ আছে। সেই সময়ে যাইয়া বঙ্কিমচন্দ্রের বাটী সম্বন্ধে যে দলিল বলেন, দস্তখত করিয়া দিব। তাহার সম্বন্ধে আমি কিছুই অন্যায় ব্যবহার করি নাই। আপনি নিরাশ্রয় হইয়া···বাটী লিখিয়া দিয়াছি··· অদৃষ্ট বশত তিনি আমার উপর বাদ···

আমি সে কথায় বিশেষ ক···

এক্ষণে যাহা করিতে বলেন করিব। কিন্তু আমার এই প্রার্থনা যে, কেবল নতুন দলিলের দ্বারা নতুন বিরোধ বাধাইবেন না। যে কার্য করিতে হইবে ভবিষ্যৎ বিশেষ বিবেচনা করিয়া করিবেন। যদি আপনার দানপত্র

কোন কৌশলে অন্যথা করিতে পারেন, তাহা হইলে দাদার প্রাপ্য ভুলিবেন না। কেবল আমার ও বঙ্কিমের…

দাদা একেই উন্মাদের ন্যায় ব্যবহার করিতেছেন, আরও বিষম হইয়া উঠিবেন। তৎভিন্ন দানপত্রে লিখিয়া দিয়াছেন যে, এই দানপত্র…কোন প্রকারে অর্থাৎ অন্য দলিলের দ্বারা অন্যথা করেন, তাহা হইলে সে অন্যথা গ্রাহ্য হইবে কিনা তৎপ্রতি বিশেষ দৃষ্টি রাখা চাই। যদি আপনি কি বঙ্কিম…তথাপি যদ্যপি একান্ত অন্যথার নিমিত্ত আপনার জেদ জমিয়া থাকে…ভাল উকিলকে দেখাইয়া দলিল দস্তখত…

প্রণামা নিবেদঞ্চ বিশেষ।

আগামী শনিবার দশহরা উপলক্ষে বন্ধ আছে, মনে করিয়াছিলাম বাটী যাইব। কিন্তু কোন বিশেষ প্রয়োজন দেখিতেছি না। অতএব অনর্থক অর্থ ব্যয় করিয়া যাইব না। বঙ্কিমচন্দ্রের বাটী সম্বন্ধে যাহা লিখিয়াছেন, তাহাতে আমার এইমাত্র লিখিবার আছে যে, আমি পূর্ণচন্দ্রের বাটী কদাচ স্বনামে কি বেনামে লইব না। পূর্ণচন্দ্রের দশা আমারই মত। তাহার এক পয়সা দান করিবার ক্ষমতা নাই। তাহার নিকট হইতে‥ দ্রব্য লইতে পারি দ্বিরুক্তি করিবে না।

পূর্ণর নিকট হইতে বাটী লইবার জন্য বঙ্কিমচন্দ্র এক্ষণে পরামর্শ দিতেছেন, কিন্তু আট দশ বৎসর পূর্বে হইলে বঙ্কিমচন্দ্র আমাকে সহস্রবার নিষেধ করিতেন। এ সম্পর্কে বঙ্কিমচন্দ্রের বোধাবোধ বড় আশ্চর্য ছিল।

পূর্ণচন্দ্রের বাটী আত্মসাৎ করিতে আপনি স্পষ্ট অনুরোধ করেন নাই, বোধ হয় কখন করিবেন না, করিলেও আমি শুনিব না। যদি বলেন, আমার মহলে পূর্ণচন্দ্রের কোন প্রয়োজন নাই, অতএব তাহা গ্রহণ করিবার হানি কি? কিন্তু আমি বিলক্ষণ দেখিয়াছি, পূর্ণচন্দ্রের মহলে পূর্ণর কুলান হয় না।…

তখন এক ভাইকে পৃথক স্থানে বাস করিতে হইবে। তাহাদের যে মহলে আমি আছি, সে মহল থাকিলে আর গোলযোগ হইবে না। তখন আমি ঐ মহলে থাকিলে পূর্ণর মনে হইতে পারে যে ঐ মহল যদি আমার থাকিত তবে এ কষ্ট পাইতে হইত না। পূর্ণর যদি এরূপ মনে না হয় আমার মনে এরূপ হইতে পারে যে, আমি না থাকিলে পূর্ণর এ অকুলান হইত না।…

বঙ্কিমচন্দ্র বাটী করিবেন না বলিয়া কাতর হইবেন না। বঙ্কিম নিশ্চয়

বাটী করিবেন। কোন কথা তাঁহার স্মরণ থাকে না, পূর্বে যাহা বলিয়াছিলেন, এক্ষণে তাহা ভুলিয়া গিয়াছেন। এক্ষণে যাহা বলিতেছেন, পরে তাহা ভুলিয়া যাইবেন।

সঞ্জীবচন্দ্র তাঁর পিতাকে লেখা চিঠিতে যে বলেছিলেম পৈতৃক বাটীর অংশ না পেয়ে দাদা উন্মাদের মত ব্যবহার করছেন। তা একেবারে মিথ্যা নয়। কারণ যাদবচন্দ্রকে লেখা শ্যামাচরণের ঐ সময়কার কয়েকটা চিঠি যা পাওয়া গেছে, তা থেকে তাঁর ঐ সময়কার মনোভাব পরিষ্কার জানা যায়। চিঠিগুলি বহু পুরাতন হওয়ায় মাঝে মাঝে ছিন্ন। যাই হোক্ চিঠিগুলি পরে উদ্ধৃত করছি।

আর সঞ্জীবচন্দ্র তাঁর পিতাকে যে লিখেছিলেন—পূর্ণচন্দ্রের মহলে পূর্ণর কুলান হয় না ইত্যাদি—এ সব কথাও বঙ্কিমচন্দ্র জেনেছিলেন। তাই বঙ্কিমচন্দ্র এ সবেরও উত্তর দিয়ে তাঁর পিতাকে একটা চিঠি দিয়েছিলেন। সেই চিঠিটিও সংগ্রহ করতে সক্ষম হয়েছি। সেটিও উদ্ধৃত করছি।

এখানে এই সঙ্গে এ কথাও উল্লেখ করা প্রয়োজন যে, বাড়ী বা পৈতৃক বিষয় নিয়ে এঁদের গণ্ডগোল অল্পদিনের মধ্যেই মিটে গিয়েছিল। সঞ্জীবচন্দ্রের প্রদত্ত অংশেই বঙ্কিমচন্দ্র ফিরে এসেছিলেন এবং পূর্ণচন্দ্র তাঁর অংশের কিছুটা সঞ্জীবচন্দ্রকে দিয়েছিলেন। আর শ্যামাচরণ পৈতৃক বাড়ির অংশ না পেলেও বাড়ির পাশেই পৈতৃক জায়গা পেয়ে তাতে নিজে বেশ বড় বাড়ি করে নিয়েছিলেন।

এখন শ্যামাচরণের চিঠিগুলি এবং বঙ্কিমচন্দ্রেরও চিঠিটি পর পর উদ্ধৃত করছি—

শ্রীশ্রীহরি

সহায়

সেবক শ্রীশ্যাম

প্রণামা শত সহস্র নিবেদঞ্চ বিশেষ।

আজ্ঞাপত্র পাইলাম এবং শিরোধার্য করিলাম। মহাশয়কে কিছু সমাচার লিখি নাই সত্য, কারণ তাহাতে মহাশয়কে লেখা বনে বসে রোদন করা মাত্র। যদি আমি আপনার পুত্র হইতাম কিম্বা দাসীপুত্রের ন্যায় থাকিতে পাইতাম তাহলে পত্র না লেখার জন্য অপরাধী হইতাম বটে।

সমুদ্রের চরে যাইতে নিষেধ করিয়াছেন। সমুদ্রে যাওনে কি মরণে আমার কি আর ভয় আছে ( পুত্র শোক কি দুরন্ত )…শ্রীশ আমার যেখানে গিয়াছে, সেই পথেই আমার…ভাল।…যখন বিনা অপরাধে স্বধর্মে থাকিয়া পিতা-পিতামহের বিষয় হইতে নৈরাশ হইলাম তার জ্বালা যাবজ্জীবন সহ্য করা অপেক্ষা…দেহ ঢালাই ভাল।

শ্রীশ্রীহরি

সহায়

শ্রীচরণ কমলেষু

সেবক শ্রীশ্যাম

শ্রুত হইলাম মহাশয়ের প্রিয়তম পুত্রগণ ঠাকুরপালা করিতে ব্যস্ত আছেন। আমি পালা করিব না বলাতে মহাশয় তাঁহাদের পালা দেন নাই, এ জন্য আমি দোষী হইয়াছি।

আমি পালা না লইবার কারণ…এই জন্য যে যখন পৈতৃক…বিভাগ পাইলাম না…

জিজ্ঞাসা করিয়াছি এবং পত্র লিখিয়াছি যে আমাকে আমার পৈতৃক বাটীর অংশ দিবেন কিনা, যদি না দেন, তবে তাহার কারণ কি? ইহার উত্তর না দেন যদি, তবে আমার মাথা খাবেন…

শ্রীশ্রীহরি

সহায়

শ্রীচরণ কমলেষু

সেবক শ্রীশ্যামচন্দ্র শর্ম্মণঃ

প্রণামা শত সহস্র নিবেদঞ্চ বিশেষ।

আজ্ঞাপত্র পাইয়া শিরোধার্য করিলাম। ছোট ঠাকুরানী দিদির কাল হইয়াছে, লিখিয়াছেন যে 'পৈতৃক বিষয় পাইলাম আনন্দ হইল।' দেখিলেন যে পৈতৃক বিষয় পাইলে আনন্দ হয় কি না। এই…বয়সে যখন আপনার এই অচিন্ত্যনীয় বিষয় প্রাপ্তে এই আনন্দ, তখন আমি আপন…বঞ্চিত হইলে অন্তরে বেদনা পাইতে পারি কিনা।

এখানে উদ্ধৃত প্রথম চিঠির শ্রীশ হলেন শ্যামাচরণবাবুর জ্যেষ্ঠ পুত্র। ইনি মারা গেলে শ্যামাচরণবাবু পুত্র শোকে অত্যন্ত কাতর হয়েছিলেন।

শ্যামাচরণবাবুও তাঁর পিতা এবং অপর তিন ভাইএর ন্যায় কর্মজীবনে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। এখানে উদ্ধৃত প্রথম চিঠিটিতে যে সমুদ্রের চরে যাওয়ার কথা আছে, তাতে মনে হয় শ্যামাচরণবাবুর কার্য উপলক্ষে সমুদ্রতীরস্থ কোন শহরে চাকরি নিয়ে যাওয়া অথবা সমুদ্রতীরে কোথাও তাঁর বেড়াতে যাওয়ার প্রসঙ্গ ছিল বলে মনে হয়।

দ্বিতীয় চিঠিতে যে ঠাকুরপালার কথা আছে সেই ঠাকুর হলেন বঙ্কিমচন্দ্রদের বিখ্যাত গৃহদেবতা রাধাবল্লভ। তৃতীয় চিঠির 'ছোট ঠাকুরানী দিদি' ছিলেন যাদবচন্দ্রের ছোট কাকী। যাদবচন্দ্র এই সম্পত্তি পেয়ে বঙ্কিমচন্দ্রকে দান করেছিলেন। এই জায়গায় বঙ্কিমচন্দ্র বাগানসহ একটি সুন্দর বৈঠকখানা ভবন তৈরি করেছিলেন। এই বৈঠকখানা ভবনেই বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের ঋষি বঙ্কিম গ্রন্থাগার ও সংগ্রহশালাটি স্থাপিত।

পিতাকে লেখা বঙ্কিমচন্দ্রের চিঠিটি এই—

সেবক শ্রীবঙ্কিমচন্দ্র শর্মণঃ

প্রণামা নিবেদঞ্চ বিশেষ।

মহাশয়ের শ্রীচরণ দর্শন জন্য কয়দিন হইতে যাইবার চেষ্টা করিতেছি। কিন্তু সর্দি, কাশি ও জ্বরের জন্য বাদলে বাহির হইতে পারি নাই! জ্বর আর নাই।

পত্রের উত্তর দিই নাই। কেননা পত্রের উত্তর দেওয়ার কোন ফল নাই। আমি যাহাই বলি না কেন মধ্যমদাদা কিছুতেই সম্মত হইবেন না তাহা জানা আছে। মহাশয়ও দফায় দফায় তাহা দেখিয়াছেন। আমাকে কাঁটালপাড়া হইতে উঠাইয়া দেওয়া পূজার সময় হইতেই স্থির হইয়াছে। ইহা জানি সুতরাং এক্ষণে অধিক পত্রাপত্র লেখা বাহুল্য মনে করি।

পূর্ণচন্দ্রের এক্ষণে উপরে তিনটি কুঠরি। আপনার দুই ঘর তাঁহার পাইবার স্থিরতা আছে। পাঁচটি দুতলা কুঠরি কাহারও নাই—আরও একটি দুতলা কুঠরি করিবার স্থান আছে। পূর্ণচন্দ্রের একটি কন্যা, দুইটি পুত্র বই নহে—কি প্রকারে এত স্থানে পূর্ণচন্দ্রের অকুলান হইল; তাহা জানি না। আমি পুরাতন বাটীতে ৩৫০০ টাকা খরচ করিয়াছি, আর তিন চারি হাজার টাকা খরচ করিলেই দোতলা কুঠরি উঠিত।

পূর্ণচন্দ্রের অকুলান বলিয়া নূতন ওজর তোলা কেবল আমাকে তাড়াইবার ওজর মাত্র। যখন বাড়িতে আমার স্বত্ব নাই বলিয়া আমার রাজ মজুর উঠাইয়া দেওয়া হইয়াছিল তখন পূর্ণচন্দ্রের অকুলানের কথা ওঠে নাই এবং যে মহলে মধ্যম এখন বাস করেন, যখন আমার নিকট সেই মহলের মূল্য লইবার কথা উঠিয়াছিল, তখনও এ ওজর ছিল না। আমি এখন সকল আপত্তি ত্যাগ করিতেছি, কেবল আপত্তি যে পূর্ণচন্দ্রের কাছে ঐ মহল লিখিয়া লইবার…করিতে…পূর্ণচন্দ্রের কুলাইবে না।

স্থূল কথা যে ঐ বাড়ি পূর্ণচন্দ্রও তৈয়ার করেন নাই,মধ্যমও তৈয়ার করেন নাই। বাড়ি মহাশয়ের। আপনার কথায় যদি পূর্ণচন্দ্র উহা জ্যোতিশকে লিখিয়া দেন, তবেই গোল মিটিল। মধ্যমবাবুর কোন সম্মতির আবশ্যক নাই—তিনি অসম্মত হইলেও লেখাপড়া হইতে পারে। ইহাতেও যদি সম্মতির অপেক্ষা করেন, তবে বুঝিব যে তাঁহার সম্মতি ব্যতীত আমাকে কাঁটালপাড়ায় বাস করিতে দেওয়া আপনার বা পূর্ণচন্দ্রের ইচ্ছা নহে।

মনুষ্যের অবস্থা সকল দিন সমান থাকে না। আমার এখন বাড়ি করিবার ক্ষমতা আছে—ইহার পর না থাকিতে পারে। বিশেষ কখন কাহার পরমায়ুর শেষ বলা যায় না। পরিবারবর্গের আশ্রয়ের একটা ঠিকানা সকলের করিয়া রাখা আবশ্যক। যদি কাঁটালপাড়ায় না হইল তবে আপনার অনুমতি পাইলেই অন্যত্র বাড়ি প্রস্তুত করিবার ব্যবস্থা করিব। এ কথার শেষ করার আবশ্যক—যাহা হয় এই পত্রের উত্তরে লিখিবেন। এবং কোন অংশে আমার দোষ ত্রুটি থাকে তাহাও দেখাইয়া দিবেন। আমার ত্রুটি এই যে, মধ্যমের কথার উপর নির্ভর করিয়া আমি কাঁটালপাড়ার বাড়ির ছয় হাজার টাকা ব্যয় করিয়াছি। সে টাকা থাকিলে আর একটা নূতন বাড়ি তৈয়ারি হইত। ইতি—

পুঃ—চুঁচুড়ায় গরু রাখিতে বিস্তর খরচ। বিচালি মহার্ঘ—সেবার লোক নাই। কেহ গোশালে রাখে ভালই নচেৎ বিলাইয়া দিতে হইবে। যখন জিনিষপত্র সকল উঠাইয়া লইয়া আসিব, তখন গরু বিলাইয়া দিয়া আসিব।

এখানে বঙ্কিমচন্দ্র, যাদবচন্দ্র ও সঞ্জীবচন্দ্র, এঁদের তিনজনের উদ্ধৃত চিঠিগুলি থেকে দেখা যাচ্ছে, বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্র তথা যাদবচন্দ্রের উপরও অনেকটা ক্ষোভ ও অভিমানবশতই চুঁচুড়ায় চলে গিয়েছিলেন। এখন একটা কথা—সাধারণত

অভিমান ও বিরোধের মধ্যে কিছুটা তফাৎ আছে। যেমন—একজনের উপর একজনের অভিমান থাকলে অভিমানী ব্যক্তি অপর ব্যক্তির কোন না কোন কাজ করে দিতেও পারে, কিন্তু ঘোরতর বিরোধ হলে পরস্পরের মধ্যে কোন সম্পর্কই থাকে না। তাই বঙ্কিমচন্দ্র চুঁচুড়ায় গিয়েও সঞ্জীবচন্দ্র সম্পাদিত বঙ্গদর্শন পত্রিকার পূর্ববৎ তত্ত্বাবধান করছেন যখন দেখা যায়, তখন অভিমানই ছিল বলে মনে হয়। তা না হয়ে যদি ঘোরতর ভ্রাতৃবিরোধ হ'ত, তাহলে তিনি কখনই ঐ সময় চুঁচুড়ায় গিয়ে পূর্ববৎ বঙ্গদর্শনের তত্ত্বাবধান করতে পারতেন না।

আগেই বলেছি, বঙ্কিমচন্দ্র ঐ সময় পিতা এবং মেজদার উপর এইরূপ ক্ষোভ ও অভিমান করলেও, কিছুদিন পরেই তাঁর সে ক্ষোভ ও অভিমান চলে যায় এবং তিনি আবার কাঁটালপাড়ার বাড়িতে ফিরে আসেন।

এবার আমার তৃতীয় প্রশ্ন—বঙ্কিমচন্দ্র কোন্ সময়ে কাঁটালপাড়া ছেড়ে চুঁচুড়ায় চলে গিয়েছিলেন?

শচীশবাবু বলেছেন—১২৮৩ সালের প্রথমে। ব্রজেনবাবু ও সজনীবাবু বলেছেন—১৮৭৭ খ্রীষ্টাব্দের গোড়ার দিকে অর্থাৎ ১২৮৩ সালের পৌষ মাঘ মাস নাগাদ।

এ সম্পর্কে আমার বক্তব্য বঙ্কিমচন্দ্র চুঁচুড়ায় গিয়েছিলেন ১২৮৩ সালের কয়েক বছর পরে। কেননা—কবি নবীনচন্দ্র সেনের 'আমার জীবন' গ্রন্থে দেখা যায়, বঙ্গদর্শন বন্ধ হওয়ার কয়েক মাস পরে নবীনচন্দ্র একদিন বঙ্কিমচন্দ্রের কাঁটালপাড়ার বাড়িতেই তাঁর নিকট বঙ্গদর্শন পুনঃ প্রকাশের কথা উত্থাপন করেছিলেন। ঐদিন অনেক তর্ক বিতর্কের পর স্থির হয়েছিল যে সঞ্জীবচন্দ্রের সম্পাদনায় বঙ্গদর্শন পুনরায় প্রকাশিত হবে। বঙ্গদর্শন এক বছর বন্ধ থাকার পর ১২৮৪ সালের বৈশাখ থেকে পুনরায় প্রকাশিত হতে থাকে।

বঙ্কিমচন্দ্রের নিজের সম্পাদিত বঙ্গদর্শনে তাঁর 'কৃষ্ণকান্তের উইল' উপন্যাসের কিছু অংশ ধারাবাহিকভাবে প্রকাশিত হয়েছিল। পরে সঞ্জীবচন্দ্রের সম্পাদনায় বঙ্গদর্শন প্রকাশিত হলে কৃষ্ণকান্তের উইলের বাকি অংশ তাতে প্রকাশিত হয়। এর পর কৃষ্ণকান্তের উইল পুস্তকাকারে বার হয় ১৮৭৮ খ্রীষ্টাব্দের ২৯শে আগষ্ট অর্থাৎ ১২৮৫ সালের শ্রাবণে। বঙ্কিমচন্দ্র ঐ সময় পর্যন্তও যে কাঁটাল-পাড়ায় বাস করেছিলেন, তার প্রমাণ হিসাবে হরপ্রসাদ শাস্ত্রীর একটা লেখা

এখানে উদ্ধৃত করা যেতে পারে। শাস্ত্রীমশায় লিখেছেন—'বঙ্গদর্শন এক বৎসর বন্ধ থাকার পর ১২৮৪ সালে সঞ্জীবচন্দ্রের সম্পাদকতায় আবার বাহির হয়।···নূতন বঙ্গদর্শন বাহির হইবার প্রায় বছর খানেক পরে আমি লক্ষ্ণৌ যাত্রা করি এবং সেখানে এক বৎসর থাকি। আমি যেদিন যাই, সেইদিন সকালে বঙ্কিমবাবুর সহিত দেখা করিতে গিয়াছিলাম। বঙ্কিমবাবু তাড়াতাড়ি প্রেসে গিয়া ভিজা বাঁধানো একখানি 'কৃষ্ণকান্তের উইল' আমাকে দিলেন। বলিলেন—রেলগাড়িতে এইখানি পড়িও। ছাপাখানা হইতে এইখানা প্রথম বাহির হইল। লক্ষ্ণৌ হইতে ফিরিয়া আমি কাঁটালপাড়ায় গিয়া দেখি বঙ্কিমবাবু সেখানে নাই। শুনিলাম, তিনি চুঁচুড়ায় বাসা করিয়াছেন।'—নারায়ণ, বৈশাখ ১৩২২

বঙ্গদর্শনের দ্বিতীয় পর্যায় বার হয় ১২৮৪ সালের বৈশাখে। এর পর এক বৎসর ধরলে দাঁড়ায় ১২৮৫ সালের বৈশাখ। কিন্তু শাস্ত্রী মশায়ের 'প্রায় বছর খানেক'টা হবে প্রায় বছর দুই। তিনি বহুদিন পরে এ কথা লিখতে গিয়ে সময়ের এই তফাৎটা করেছেন। কেননা, সঞ্জীবচন্দ্রের পুত্র জ্যোতিশ-চন্দ্র তাঁর ১৮৭৯ খ্রীষ্টাব্দের ডায়রিতেও লিখেছেন—'তৃতীয় পিতৃব্য (বঙ্কিমচন্দ্র) চুঁচুড়ায় বাস করিতে থাকেন।···বৈশাখ বা জ্যৈষ্ঠের (১২৮৬) কোন শুভদিনে তিনি কাঁটালপাড়া পরিত্যাগ করিয়া চলিয়া যান।'

অতএব বঙ্কিমচন্দ্র চুঁচুড়ায় গিয়ে ছিলেন ১২৮৩র প্রথমে বা শেষে নয়। ১২৮৬র প্রথমে।

এখন এই বিস্তৃত আলোচনা থেকে বঙ্কিমচন্দ্রের চিঠি দুটির এবং অপর চিঠিগুলিরও ইতিহাস পরিষ্কার ভাবে জানা গেল।

১৮৮১ খ্রীষ্টাব্দের ২৫শে জানুয়ারী তারিখে বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু হয়। বঙ্কিমচন্দ্র লিখেছেন—পিতার মৃত্যুর পর শ্রাদ্ধশান্তি মিটে গেলে আমি এবং মেজদা সঞ্জীবচন্দ্র, আমরা দুই ভাইয়ে দুটি কাজ করলাম—আমি জন্মস্থান কাঁটালপাড়া ত্যাগ করলাম, আর মেজদা তাঁর চাকরিটি ছেড়ে দিলেন। পিতা বর্তমান থাকতে আমরা কেউই এই কাজ করতে সাহসী হই নি।

পিতার মৃত্যুর পর সঞ্জীবচন্দ্র তাঁর যে চাকরিটি ছেড়ে দিয়েছিলেন, তাঁর সেই চাকরিটি ছিল স্পেশাল সাব রেজিষ্ট্রারের চাকরি। এর আগে তিনি ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। ডেপুটি ম্যাজিস্ট্রেট থাকাকালে একদিন এক সভায় ইংরাজ জজ সাহেবের সঙ্গে রসিকতা করতে গিয়ে তিনি সেই চাকরিটি খুইয়েছিলেন।

চিত্তরঞ্জন দাশ (পরে দেশবন্ধু) সম্পাদিত 'নারায়ণ' পত্রিকার ১৩২২ সালের বৈশাখ সংখ্যায় মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী এক প্রবন্ধে এ সম্বন্ধে লিখেছেন—'সঞ্জীবচন্দ্র খুব রসিক লোক ছিলেন। একদিন একজন বড় সাহেবের সহিত রসিকতা করিতে গিয়া তাঁহার ডেপুটিগিরিটি যায়। সঞ্জীববাবু তখন প্রবেশনারী ডেপুটি ম্যাজিস্ট্রেট। কয়েকটি পরীক্ষায় পাস হইলেই তিনি পাকা হইতে পারেন। ১৮৮৪ সালে 'ডিষ্ট্রিক্ট টাউন্স এক্ট' পাস হইল। ম্যাজিস্ট্রেট চেয়ারম্যান এবং জজ সাহেব ও অন্যান্য ইংরাজ ও বাঙ্গালী হাকিমেরা কমিশনার হইলেন। একদিন কমিটিতে কথা উঠিল—রাস্তার নাম দিতে হইবে। টিনের উপর নাম লিখিয়া রাস্তায় রাস্তায় দিতে হইবে। সঙ্কল্প হইল ৩০০ টাকা মঞ্জুর করিতে হইবে। জজ সাহেব বলিলেন—'আরও ৭৫ টাকা চাই, কারণ বাঙ্গলা নামগুলা কে বুঝিবে? ওগুলা ইংরাজীতে তর্জমা করিয়া দিতে হইবে। বৌমার গলি বলিলে কেহই চিনিবে না, ডটার-ইন-ল'জ লেন বলিতে হইবে।' জজ সাহেবের কথায় কেহই আস্থা করিতেছেন না, অথচ তিনি বার বার সেই কথাই বলিতেছেন। তখন সঞ্জীববাবু বলিয়া উঠিলেন, '৭৫ টাকায় হইবে না, আমি প্রস্তাব করি আরও ৫০০ টাকা দেওয়া দরকার।' জজ সাহেব উৎফুল্ল হইয়া জিজ্ঞাসা করিলেন,—'কেন? কেন?' সঞ্জীববাবু বলিলেন—'আদালতের সম্পর্কে যত লোক

আছে, সকলের নামই ইংরাজীতে তর্জমা করিতে হইবে। মনে করুন, কালীপদ মিত্র বলিয়া একজন হাকিম আছেন। কালীপদ মিত্র বলিলে কে বুঝিবে? উহাকে ব্ল্যাক ফুটেড ফ্রেণ্ড বলিয়া তর্জমা করিতে হইবে।' সকলে হো হো করিয়া হাসিয়া উঠিলেন। জজ সাহেবের মুখ লাল হইয়া উঠিল। তিনি টুপি লইয়া কমিটি হইতে উঠিয়া গেলেন। ম্যাজিস্ট্রেট সাহেব বলিলেন— 'সঞ্জীব ভাল কাজ করিলে না। বাড়ী গিয়া উহাকে ঠাণ্ডা করিয়া আইস।' সঞ্জীববাবু তিন দিন গেলেন, জজ সাহেবের কাছে কার্ড পাঠাইলেন, সাহেব দেখা করিলেন না। সপ্তাহখানেক পরে খবর আসিল জজ সাহেব সেক্রেটারী হইয়া গেলেন। সঞ্জীববাবু তিন চারিবার পরীক্ষা দিলেন, কিছুতেই পাস করিতে পারিলেন না। তাঁহার নাম ডেপুটি ম্যাজিস্ট্রেটের তালিকা হইতে কাটিয়া দেওয়া হইল। জজ সাহেবের সেক্রেটারী হওয়ার সঙ্গে সঞ্জীববাবুর পাস করিতে না পারিবার কার্যকারণ ভাব সম্বন্ধ আছে কিনা জানি না, কিন্তু সঞ্জীববাবু মনে করিতেন আছে।'

শাস্ত্রী মশায়ের এই লেখাটায় দু একটা ভুল আছে। যেমন—তিনি বলেছেন—'কয়েকটি পরীক্ষায় পাস হইলেই তিনি (সঞ্জীবচন্দ্র) পাকা হইতে পারেন।' এখানে 'কয়েকটি' হবে না, হবে 'আর একটি'। কারণ, এ সম্বন্ধে বঙ্কিমচন্দ্রও তাঁর সঞ্জীবচন্দ্রের জীবনীতে লিখেছেন—ডেপুটিগিরিতে তখন দুটি পরীক্ষা দিতে হ'ত। সঞ্জীবচন্দ্র প্রথম পরীক্ষায় উত্তীর্ণ হয়েছিলেন। দ্বিতীয় পরীক্ষায় উত্তীর্ণ হতে পারেন নি। তাঁর নিজের মুখে শুনেছি, পরীক্ষায় উত্তীর্ণ হবার মার্ক তাঁর হয়েছিল, কিন্তু বেঙ্গল অফিসের কোন কর্মচারী ঠিক ভুল করে ইচ্ছাপূর্বক তাঁর অনিষ্ট করেছিল।

শাস্ত্রী মশায়ের অপর ভুল—১৮৮৪ সালের পর সঞ্জীবচন্দ্রের ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি যাওয়ার কথা বলায়।

সঞ্জীবচন্দ্র পিতার মৃত্যুর পর ১৮৮১ খ্রীষ্টাব্দে তাঁর সাব রেজিষ্ট্রারের চাকরি ছেড়ে দেন। এই চাকরি তিনি করেছিলেন প্রায় ১১ বছর। তার আগে তিনি ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। অতএব ১৮৮৪ সালে ডিষ্ট্রিক্ট টাউন্স অ্যাক্ট পাস হওয়ার পর কোন সভায় রসিকতা করতে গিয়ে সঞ্জীবচন্দ্র ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি হারিয়ে ছিলেন, এটা ঠিক নয়। এ সম্বন্ধে অনুসন্ধান করে জেনেছি, ডিষ্ট্রিক্ট টাউন্স অ্যাক্ট পাস হয়েছিল, ১৮৬৮তে। তাহলেই

ঘটনাটির মধ্যে একটা সামঞ্জস্য থাকে। কারণ, সঞ্জীবচন্দ্রের ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি যায় ১৮৭০ এর প্রথম দিক নাগাদ।

যাই হোক, ডেপুটি ম্যাজিষ্ট্রেটের চাকরি চলে গেলে, তখন এ নিয়ে অনেক লেখালেখি করেও তিনি সে চাকরি আর পান নি। তবে গবর্নমেণ্ট তাঁর বেতন ঠিক রেখে তাঁকে একটি স্পেশাল সাব রেজিস্ট্রারের চাকরি দিয়েছিল। কিন্তু কিছুদিন পরে সঞ্জীবচন্দ্র যখন বর্ধমানের স্পেশাল সাব রেজিস্ট্রার তখন গবর্নমেণ্ট তাঁকে আর ডেপুটি ম্যাজিস্ট্রেটের সমান মাইনে না দিয়ে, মাইনে কমিয়ে দেয় এবং বর্ধমান থেকে যশোহরে বদলি করে দেয়।

এ সম্পর্কে বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রের জীবনীতে লিখে গেছেন—'বর্ধমানের স্পেশাল সাব রেজিস্ট্রারের বেতন কমিয়া গেল। এবার সঞ্জীবচন্দ্রকে যশোহরে যাইতে হইল। তাঁহার যাওয়ার পর বার্টন নামক একজন নরাধম ইংরাজ কালেক্টর হইয়া সেখানে আসিল। যে কালেক্টর সেই ম্যাজিস্ট্রেট, সেই রেজিস্ট্রার। ভারতে আসিয়া বার্টনের একমাত্র ব্রত ছিল—শিক্ষিত বাঙ্গালী কর্মচারীকে কিসে অপদস্থ ও অপমানিত করিবেন বা পদচ্যুত করাইবেন। তাহাই তাঁহার কার্য। অনেকের উপর তিনি অসহ্য অত্যাচার করিয়াছিলেন। সঞ্জীবচন্দ্রের উপরও আরম্ভ করিলেন।'

সেকালে ইংরাজ জেলা শাসকদের প্রত্যেককেই বাংলা শিখতে হ'ত, তাছাড়া অনেক ইংরাজ বাংলাও জানতেন। তাই বার্টন সম্বন্ধে ঐরূপ লেখা বঙ্কিমচন্দ্রের পক্ষে বেশ সাহসেরই পরিচয়।

সঞ্জীবচন্দ্র এই বার্টন সাহেবের অত্যাচারের জন্যই মূলত চাকরি ছেড়ে দিয়েছিলেন। তিনি চাকরি ছেড়ে দিয়ে কাঁটালপাড়ার বাড়িতে বসে 'বঙ্গদর্শন' সম্পাদনা করতে লাগলেন। এর আগেই ১৮৭৭ খ্রীষ্টাব্দে তিনি বঙ্কিমচন্দ্রের কাছ থেকে 'বঙ্গদর্শন' নিয়ে সম্পাদনা শুরু করেছিলেন। তখন সঞ্জীবচন্দ্রের পিতা যাদবচন্দ্র এবং পুত্র জ্যোতিশচন্দ্র এঁরাই প্রধানত বঙ্গদর্শনের কাজকর্ম দেখাশুনা করতেন। আর সঞ্জীবচন্দ্র কর্মস্থলে বসে এবং ছুটিতে বাড়িতে এসে নিজে বঙ্গদর্শন দেখতেন। চাকরি ছেড়ে এখন নিজেই কাগজ দেখাশুনা করতে লাগলেন।

সঞ্জীবচন্দ্র এই সময় বাড়িতে থেকে তাঁদের পৈত্রিক আমলের দোলদুর্গোৎসব প্রভৃতি বাড়িতে যে বার মাসে তের পার্বণের ব্যবস্থা ছিল, সে সবেরও তদারক করতেন। এসব কাজের অবশ্য ব্যয় বহন করতেন বঙ্কিমচন্দ্র এবং কিছুটা

তাঁর কনিষ্ঠ ভ্রাতা পূর্ণচন্দ্র। জ্যেষ্ঠ ভ্রাতা শ্যামাচরণ ঐ সময় মূল বসত বাড়িতে না থেকে নিকটেই পিতৃদত্ত পৃথক জমিতে বাড়ি করে আলাদা বসবাস করেছিলেন।

বঙ্কিমচন্দ্রদের বাড়ির দুর্গোৎসব ছিল খুব জাঁকালো। ১৮৭৪ খ্রীষ্টাব্দে পিতার আমলে বাড়ির দুর্গোৎসব দেখে মুগ্ধ হয়ে বঙ্কিমচন্দ্র তাঁর কমলাকান্তের দপ্তরের 'আমার দুর্গোৎসব' প্রবন্ধটি লিখেছিলেন এবং এই আমার দুর্গোৎসব প্রবন্ধের ভাবে ভাবিত হয়ে কিছুদিন পরে কাঁটালপাড়ার বাড়িতে বসেই 'বন্দে মাতরম্' সঙ্গীতটিও রচনা করেছিলেন।

কাঁটালপাড়ার বাড়ির এই দুর্গোৎসব নিয়েই সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের কয়েকটা চিঠি পাওয়া গেছে। এই চিঠিগুলিতে বঙ্কিমচন্দ্রের রাগ, মান, অভিমান, উপদেশ, ত্রুটি স্বীকার প্রভৃতি অনেক বিষয়ের অনেক সংবাদ রয়েছে। এই চিঠিগুলির সঙ্গে সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের আরও কয়েকটি চিঠি এখানে দেওয়া গেল—

শ্রীচরণেষু,

পূর্ণচন্দ্রের পত্রে জানিলাম, আপনি কাঠামো করিয়াছেন। আমি যেখানে আছি সেখান হইতে তিন দিনের মধ্যে পত্রের উত্তর যায়। তিন দিন বিলম্বে কিছু আসিয়া যাইত না। বিশেষ এবার দুই মাস আগে কাঠামো হইয়াছে। যথেষ্ট সময় ছিল। আর কোন কোন বার আমাকে না জিজ্ঞাসা করিয়া কাঠামো করিয়াছিলেন বটে, আমিও আপনাকে অপ্রতিভ করিব না বলিয়া টাকা দিয়াছিলাম। কিন্তু এবারও সেইরূপ করা আমার বিবেচনায় উপযুক্ত ব্যবহার হয় নাই। যে যেরূপ মনুষ্য ও যে যেরূপ ব্যবহার করে তাহার সঙ্গে সেইরূপ ব্যবহার করিতে হয়। *** না করিয়া কেহ যদি আমার নাকে দড়ি দিয়া কাজ করাইতে চায়, তবে অনুপযুক্ত ব্যবহার দেখিয়া আমি যে বিরক্ত হইব বলা বাহুল্য। আপনিও এটুকু বুঝেন তাহা জানি, এই জন্য বুঝাইলাম।

যাই হোক, রাগের বশীভূত হইয়া জানি কোন কার্য করা উচিত নহে। যদি কলিকাতায় পূজা করিতে পারিতাম তাহা হইলে কাঁটালপাড়ার পূজার সঙ্গে কোন সংস্রব রাখিতাম না। যখন তাহা হইয়া উঠিল না, তখন কাঁটাল-পাড়ার পূজায় খরচপত্র কিছু না দেওয়া বা ঐ পূজা বন্ধ করা রাগ বা কার্পণ্যের পরিচয় দিবে। অতএব আমি কাঁটালপাড়ার পূজায় ২৫০ টাকা দিব।

পূর্ণচন্দ্র বোধ করি দেড়শো টাকা দিবেন। চারিশত টাকায় পূজা স্বচ্ছন্দে হইতে পারে।

আর বৎসরও ঐরূপ বরাদ্দ হইয়াছিল। কিন্তু আপনি ৪০০ টাকায় পূজা করিতে পারেন নাই। আমি পূজার পর দিয়াছিলাম। এবার দিব না। আমরা যাহা স্বীকার করিলাম তাহাতে যদি না কুলাইতে পারেন, পূজা করিবেন না। কলিকাতায় পূজা করিলে সেখানে আমি ২৫০-৩০০ টাকায় কর্ম সমাধা করিতে পারিতাম।

যাহা অভিপ্রায় স্থির হয়, উত্তর পাইলে কিছু টাকা পাঠাইব।

আমাদিগের ভাই রাখালের নামে বোধ করি শীঘ্র দেনাভিক্রীর জন্য ওয়ারেণ্ট বাহির হইবে। আমি সন্ধান পাইয়া তাহাকে সম্বাদ দিলাম। ধৃত হইলে চাকরি থাকিবে না। আমি তাহার অনেক দেনা দিয়াছি। আর দেওয়া উচিত বিবেচনা করি না। বিশেষ বার রকমের খরচে দেনা করিয়াছে। বোধ করি সে বাটীঘর বিক্রয় জন্য কাঁটালপাড়ায় ***

যদি আমাদের পুরোহিত বিশ্বম্ভর ভট্টাচার্যের সঙ্গে সাক্ষাৎ হয় তবে বলিবেন, কলিকাতায় রাখালের নিকট তাঁহার জন্য দুইশত টাকা মজুত আছে। গেলেই পাইবেন। অথবা অপেক্ষা করিলে উমাচরণ লইয়া আসিবে। তাঁহাকেও পত্র লিখিলাম। ইতি—তাং ৫ ভাদ্র

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুঃ লিং। এই পত্র লেখার পর যতীশের পত্রে তাহার চাকরি হওয়ার সংবাদ পাইলাম। ইহাতে আমার কি পর্যন্ত আনন্দ হইয়াছে তাহা বলিতে পারি না। আমার মনে এই বড় কষ্ট ছিল, যে যতীশের আমিই প্রধান অনিষ্টকারী—আমি তাহাকে বসাইয়া খাওয়াইয়া তাহাকে অকর্মা করিয়া তুলিয়াছিলাম।

১৮৮৭ খ্রীষ্টাব্দে বঙ্কিমচন্দ্র যখন মেদিনীপুরের ডেপুটি ম্যাজিস্ট্রেট, তখন তিনি মেদিনীপুর থেকে এই চিঠিটি সঞ্জীবচন্দ্রকে লিখেছিলেন। এই চিঠির 'আমাদিগের ভাই রাখাল' হলেন—বঙ্কিমচন্দ্রের কাকা নবকৃষ্ণ চট্টোপাধ্যায়ের একমাত্র পুত্র রাখাল চট্টোপাধ্যায়।

চিঠির শুধু 'রাখাল' হলেন বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ জামাতা রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়। বঙ্কিমচন্দ্রের পুত্র সন্তান ছিল না। তিন কন্যার মধ্যে

জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী এবং জ্যেষ্ঠ জামাতা রাখালকে তিনি নিজের বাড়িতে রেখেছিলেন। রাখাল ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। বঙ্কিমচন্দ্র এক সময় এই জামাতাকে সম্পাদক করে 'প্রচার' মাসিক পত্রিকা বার করেছিলেন।

সঞ্জীবচন্দ্রের একমাত্র পুত্র জ্যোতিশ বা যতীশ বঙ্কিমচন্দ্রের অর্থেই প্রতিপালিত হতেন। ১৮৮৭-র আগষ্ট মাসে যখন নদীয়া জেলায় মেহেরপুরে জ্যোতিশচন্দ্র পুলিস ইন্‌সপেকটরের চাকরি পান, তখন তিনি তিনটি সন্তানের জনক। বঙ্কিমচন্দ্র জ্যোতিশের সংসারের সমস্ত ব্যয়ই বহন করতেন।

বঙ্কিমচন্দ্র যেমন জ্যোতিশের সংসার চালাতেন তেমনি এই চিঠিতেই দেখা যাচ্ছে, তিনি খুড়তুতো ভাই রাখালেরও বহু দেনা শোধ করেছেন।

বঙ্কিমচন্দ্র যে কলকাতায় দুর্গোৎসবের কথা বলেছিলেন, তার কারণ তিনি তখন কলকাতায় বাড়ি করেছিলেন।

উমাচরণ বন্দ্যোপাধ্যায় ছিলেন বঙ্কিমচন্দ্রের বিষয় সম্পত্তি দেখাশুনা করবার জন্য ম্যানেজার। বঙ্কিমচন্দ্রের ভাষায় তাঁর 'কার্যকারক'।

চিঠিতে যে কাঠামোর কথা আছে, সে হ'ল বাড়িতে প্রতিমা তৈরির প্রাথমিক কাজ।

শ্রীচরণেষু,

গত রাত্রে রাখাল ও শরৎকুমারী বালক-বালিকাগণ সহিত এখানে পৌঁছিয়াছে। জিজ্ঞাসাবাদ করিয়া জানিলাম উমাচরণের গাফিলতিতে পঞ্চমীর দিনে আপনার নিকট টাকা পৌঁছে নাই। উমাচরণকে আমি পুনঃ পুনঃ লিখিয়াছিলাম যে, পঞ্চমীর দিন বাড়ি যাইবার সময়ে আপনার জন্য টাকা লইয়া যাইবে। উমাচরণ তাহা লইয়া যায় নাই। আমাদিগের কাহারও কোন ত্রুটি নাই।

যতীশের এক্ষণে কর্ম্ম হইয়াছে। ভরসা করি যতীশ সংসারের ভার লইতে পারিবে। চাকরিও উত্তম চাকরি।···বিষয়ে তাহাকে বিহিত উপদেশ দিয়াছি। আমি আগামী মাস হইতে আর টাকা পাঠান আবশ্যক বিবেচনা করিব না। ইতি—তাং ১৪ আশ্বিন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

জ্যোতিশচন্দ্র মেহেরপুরে পুলিশ ইন্‌সপেকটরের চাকরি পেয়ে কাকা বঙ্কিমচন্দ্রের কাছে চাকরি করা সম্বন্ধে উপদেশ চেয়েছিলেন। বঙ্কিমচন্দ্র তখন এই চিঠিতে ভ্রাতুষ্পুত্রকে উপদেশ দিয়েছিলেন—

প্রিয়তমেষু,

তুমি বোধ করি পূজার সময় বাড়ি গিয়েছিলে। এতদিনে ফিরিয়া আসিয়া থাকিবে। আমার নিকট উপদেশ চাহিয়াছিলে, আমি এই পত্রের মধ্যে সাতটি উপদেশ লিখিয়া পাঠাইলাম। ঐ সাতটি গোল্ডেন রুল বিবেচনা করিবে। বিশেষ প্রথম পাঁচটি। ইহার অনুবর্তী হইলে সর্বত্র মঙ্গল ঘটিবে।

এখানকার সমস্ত মঙ্গল। ভরসা করি এই মাস হইতে তুমি সংসারের ভার লইতে পারিবে। ইতি—তাং ১৩ আশ্বিন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বিশেষ উপদেশ

১। প্রথম প্রয়োজনীয় কথা। সত্য ভিন্ন কখন মিথ্যা পথে যাইবে না। কলমের মুখে কখন মিথ্যা নির্গত না হয়। তাহা হইলে চাকরি থাকে না। নিতান্ত পক্ষে কর্তৃপক্ষের অবিশ্বাস জন্মে। অবিশ্বাস জন্মিলে আর উন্নতি হয় না।

২। দ্বিতীয় প্রয়োজনীয় কথা। পরিশ্রম। বিনা পরিশ্রমে কখন উন্নতি হয় না। কখন কোন কাজ পড়িয়া না থাকে।

৩। উপরওয়ালাদিগের আজ্ঞাকারিতা। তাঁহাদিগের নিকট বিনীত ভাব। চাকরি রাখার পক্ষে এবং উন্নতির পক্ষে ইহা নিতান্ত প্রয়োজনীয়। তর্ক করিও না।

৪। আপনার কাজের রুলস এণ্ড লজ বিশেষরূপে অবগত হইবে।

৫। কাহারও উপর অত্যাচার করিবে না। পুলিশের লোকে আসামীর উপর বড় অত্যাচার করে। অনেকের বিশ্বাস যে তাহা না হইলে কাজ চলে না। তাহা ভ্রান্তি। না চলে সেও ভাল। ইহা নিজে কখন করিবে না বা অধীনস্থ কাহাকে করিতে দিবে না। ইহার কারাদণ্ড আছে।

৬। সকলের সঙ্গে সদ্ব্যবহার করিবে। অধীনস্থ ব্যক্তিদিগকে সদ্ব্যবহার দ্বারা বশীভূত করিবে। কেহ শত্রু না হয়। কর্তব্য কর্মের অনুরোধে অনেকের অনিষ্ট করিতে হয়। তাহার উপায় নাই। দোষীর অবশ্য দণ্ড চাই।

৭। নিষ্কারণে ভীত হইবে না।

বঙ্কিমচন্দ্র প্রায় শতবর্ষ পূর্বে ভ্রাতুষ্পুত্রকে এই যে উপদেশ দিয়েছিলেন, এই উপদেশ আজও যে কোন পুলিশ কর্মচারীর প্রতি সামনে প্রযোজ্য।

সঞ্জীবচন্দ্রকে লেখেন—

শ্রীচরণেষু,

আপনি এক্ষণে কেমন আছেন জানাইবেন। জ্বর সারে নাই কি? জ্বর··· জ্বর। তাহা হইলে সুবিধামত দিন কতক কলিকাতায় আসিয়া থাকিলে সারিয়া যাইতে পারে। আমার বাড়ি খালি পড়িয়া আছে।

টাকার কথাটা পুনঃ পুনঃ আমি লেখার কারণ এই যে আমার লোকজনের কাজ অন্যায় হইয়াছিল। কিরূপ কাজ অন্যায় হইল তাহাই বুঝাইয়া দিয়াছি। কাজ অন্যায় না হইলে আপনি বেশী লিখিলেও আমি উত্তর দিতাম না।

যতীশের পত্র পাইয়াছি। যতীশ এক্ষণে সংসারের ভার লইতে সম্মত নহে। খরচ কুলায় না। ফর্দ দিয়াছে।···যতীশের যেরূপ প্রকৃতি তাহার কিছু সংশোধন আবশ্যক। ছেলেকে কেবল হাত ধরিয়া হাঁটাইলে সে কখন হাঁটিতে শিখে না। যতীশের সেলফ্-রিলায়েন্স শিক্ষার জন্য এক্ষণে আমার সাহায্য পরিত্যাগ নিতান্ত আবশ্যক। ছেলে যেমন হাত ছাড়িয়া হাঁটিতে আরম্ভ করিলে দুই একটা আছাড় খায়, তেমনি যতীশের আপাততঃ কষ্ট হইতে পারে, কিন্তু সেলফ্-রিলায়েন্স ও পারি·· জন্য তাহা বাঞ্ছনীয়। আপনার নিজের কষ্ট হইলে এখানে আসিতে পারেন।

এ বৎসর আমার প্রস্রাবের পীড়া বিশেষ বৃদ্ধি পাইয়াছে। কিন্তু এক্ষণে ইহার মহৌষধ পাইয়াছি।···পীড়া এক্ষণে স্থগিত···পারমানেণ্ট··বোধ হয়। আমাকে দু-এক বৎসর মেদিনীপুরে থাকিতে হইবে। এরূপ টান জায়গা ভিন্ন সে ঔষধ আমার সহ্য হইবে না। আপাততঃ দুই এক বৎসর এইখানে থাকাই স্থির করিয়াছি। ইতি—তাং ৭ অক্টোবর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্র কলকাতায় মেডিকেল কলেজের সামনে ৫নং প্রতাপ চ্যাটার্জী লেনে বাড়ি করেছিলেন। এই বাড়িতেই এসে থাকবার জন্য তিনি সঞ্জীবচন্দ্রকে চিঠিতে লিখেছিলেন।

বঙ্কিমচন্দ্র মেদিনীপুরে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন ১৮৮৭-র মে থেকে ১৮৮৮-র এপ্রিল পর্যন্ত।

১৮৮৭-র ৯ই মার্চ তারিখে বঙ্কিমচন্দ্র ট্রেনে ৪ মাসের রিটার্ন টিকিট করে দুই অগ্রজ শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের সঙ্গে তীর্থ ভ্রমণে বেরিয়েছিলেন।

কিন্তু প্রায় মাসখানেক পরেই প্রথমে শ্যামাচরণ, তারপর বঙ্কিমচন্দ্র বাড়ি ফিরে এলেও, সঞ্জীবচন্দ্র এলাহাবাদে থেকে যান।

বঙ্কিমচন্দ্র এলাহাবাদে সঞ্জীবচন্দ্রের খরচের জন্য নিয়মিত টাকা পাঠালেও সঞ্জীবচন্দ্রের নিষেধ থাকায় বঙ্কিমচন্দ্র বাড়িতে কাকেও সঞ্জীবচন্দ্রের এলাহাবাদের ঠিকানা বলেন নি।

এদিকে শ্যামাচরণ ও বঙ্কিমচন্দ্র বাড়ি ফিরে এলেন, অথচ সঞ্জীবচন্দ্র বাড়ি ফিরলেন না দেখে তাঁর স্ত্রী ও পুত্র খুবই উদ্বিগ্ন হয়ে উঠলেন। জ্যোতিশচন্দ্র কোন রকমে পিতার এলাহাবাদের ঠিকানা সংগ্রহ করে ছোটকাকা পূর্ণচন্দ্রের পুত্র বিপিনকে সঙ্গে নিয়ে এলাহাবাদে যান।

সঞ্জীবচন্দ্র এলাহাবাদে বসে প্রধানত নিজের সংসারের অভাব অনটনের কারণেই সন্ন্যাস গ্রহণ করবেন বলে মনস্থ করেছিলেন। এই উদ্দেশ্যে তিনি চুল দাড়িও রেখেছিলেন। কিন্তু পুত্র ও ভ্রাতুষ্পুত্র গিয়ে ১৮ই জুলাই তারিখে তাঁকে বাড়িতে নিয়ে আসেন।

বঙ্কিমচন্দ্র এই সময় সঞ্জীবচন্দ্রকে এলাহাবাদে এবং তিনি বাড়ি ফিরে এলে তখন আবার তাঁকে যে চিঠি লিখেছিলেন, সেই চিঠি দুটিও কিছু কিছু ছিন্ন হলেও এখানে উদ্ধৃত করছি—

শ্রীচরণেষু,

আজ প্রাতে আপনাকে এক পত্র লিখিয়াছি। তার পর কলিকাতার ডাক আসিল। সেই ডাকে আমার পরিবারের এক পত্র পাইলাম। সেই পত্রে আছে যে, যতীশ ও বিপিন আপনাকে আনিতে গিয়াছে। আনিতে এলাহাবাদ গিয়াছে কি কোথায় গিয়াছে, তাহা লেখা নাই। অতএব তাহাদের জন্য চিন্তিত হইলাম। কেননা তাহাদিগকে আমি ঠিকানা বলি নাই বা কাহাকেও বলি নাই। যদি তাহারা ঠিকানা সঠিক না জানিয়া আন্দাজে গিয়া থাকে, তবে কষ্ট পাইবে।···

আমার এমনও বিশ্বাস আছে যে উমাচরণ প্রভৃতি আপনার ঠিকানা এলাহাবাদ তাহা···যে কেরানী···বঙ্গদর্শন লইতে আসিয়াছিলেন, তিনি··· কথা প্রকাশ করিয়া গি···। যাই হোক তাহারা পৌছিয়াছে কিনা লিখিবেন। নচেৎ আমি উদ্বিগ্ন থাকিব। না পৌছিয়া···টেলিগ্রাফ করিবেন। আপনার আসা হয় কিনা তাহাও লিখিবেন। ইতি—তাং

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

···আপনি বাড়ি আসিয়াছেন জানিয়া আনন্দিত হইলাম। আসিবেন তাহা জানিতাম। কেন না আমি দেখিয়াছি;··আপনার মনের রাগ ভিন্ন বৈরাগ্য উপস্থিত হয় নাই। রাগ পড়িয়া যায়। বৈরাগ্য ভিন্ন সংসার ত্যাগ হইতে পারে না। এজন্য আমি যতীশের মাতাকে বলিয়াছিলাম যে, চারিমাস অপেক্ষা কর, কেননা টিকিটের মিয়াদ চার মাস। চারিমাসে না আসেন তখন ব্যস্ত হইও। যাহা হউক, আসিয়া ভালই···

অনেক দুঃখ পাইয়াছেন। ইহাই প্রমাণ যে বৈরাগ্যের অনেক দেরি। মমতা পরিত্যাগই বৈরাগ্য। যাহা হউক আসিয়াছেন ভালই হইয়াছে। এখন আমার বোধ হইতেছে যে আমাকে আপনার ঠিকানা বলিয়া দিতে নিষেধ না করিলে ভাল হইত, কেননা, আমি ঠিকানা বলিতে অস্বীকৃত হইয়া অনেকের কাছে শত্রু হইয়াছি। অন্ততঃ বড়বাবু ঐরূপ প্রতিপন্ন করিতেছেন।

চিরণ·· প্রভৃতির অবস্থা তাহাও আমারই দোষ বলিতে হইবে। কেননা, আমি মাসে ত্রিশ টাকা মাত্র দিয়াছি। কিন্তু আমারও দোষ বড় নাই। কেননা আমি আপনাকে টাকা পাঠাইয়াছি।······

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এই চিঠির চিরণ হলেন জ্যোতিশচন্দ্রের পুত্র চিরঞ্জীব।

বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে অত্যন্ত শ্রদ্ধা ভক্তি করতেন। এখানে সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের এমন একটি চিঠি উদ্ধৃত করছি যাতে সঞ্জীবচন্দ্রের উপর বঙ্কিমচন্দ্রের যথেষ্ট শ্রদ্ধা ও কর্তব্যের পরিচয় পাওয়া যায়। চিঠিটি এই—

শ্রীচরণেষু

জ্যোতিশের নিজ পরিবার···প্রতিপালন কিন্তু আপনার ভার তাহার উপর আমার দিবার ইচ্ছা নাই। তাহা পূর্বে পত্রে লিখিয়াছিলাম। এবং এক্ষণে সবিস্তার বিবেচনা করিয়া লিখিতেছি-—

স্বর্গীয় কর্তা মহাশয় জীবিত থাকিতে তাঁহার (১) আহার (২) পরিধেয় (৩) চিকিৎসা—এই তিন প্রকারের ব্যয় আমরা নির্বাহ করিতাম। আপনার সম্বন্ধেও আমি তাহাই করিতে চাহি। অতএব ইহার বন্দোবস্ত আমি নিম্নলিখিতভাবে করিলাম—

(১) নিত্য প্রয়োজনীয় ঘৃত, ময়দা কিনিয়া দিয়া আসিবে। দেড় সের দুধ বরাদ্দ থাকিতে পারে, তাহার মূল্য মাস মাস আমি দিব।

(২) বস্ত্র···তা এবং শয্যা গাত্রবস্ত্র প্রভৃতি যখন যাহা নিজের জন্য প্রয়োজনীয় হইবে, উমাচরণকে বা আমাকে জানাইলে পাঠাইয়া দিব।

(৩) আপনার নিজ চিকিৎসার বিল ডাক্তারকে আমার কাছে পাঠাইতে বলিয়া দিলাম।

৺কর্তার প্রতি যাহা করিতাম আপনার প্রতি তাহা করিতে চাহিতেছি। ইহাতে আপনার অনভিমত হইবে না বিবেচনা করি।

···দ্বারা লেপের খোল পাঠাইয়া দিয়াছি, পৌছন সংবাদ দিবেন। ১৩ পৌষ।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এবার অন্যান্য কয়েকটা চিঠি—

শ্রীচরণেষু,

পূজার প্রয়োজনীয় সামগ্রীপত্র যাহা চাই তাহার ফর্দ করিয়া আনিবার জন্য আমি উমাচরণকে আপনার নিকট পাঠাইয়া ছিলাম। আপনি তাহা দেন নাই। এবং জিজ্ঞাসা করিয়াছেন যে, অন্যান্য বৎসর আপনাকে আগাম টাকা দেওয়া হইত এ বৎসর কেন দেওয়া হইল না, জানিতে চাহিয়াছেন।

যদিই কোন কারণে পূজার টাকা আগাম দিতে অনিচ্ছুক হই এবং পূজায় খরচ স্বহস্তে করিতে ইচ্ছুক হই, তজ্জন্য পূজার ফর্দ আটক করা আপনার অকর্তব্য। কেন না তাহা হইলে ইচ্ছাপূর্বক দুর্গোৎসবের বিঘ্ন উপস্থিত করা হয়। প্রতি বৎসর দুর্গোৎসবের আপনিই প্র * * * থাকেন। * * * ইহাই কি ভাল দেখাইবে?

পূর্বে প্রতি বৎসর আগাম টাকা দিয়া থাকি, আর এ বৎসর টাকা দিই নাই কেন, তাহা যদি আপনি অভিমানের বশীভূত না হইয়া একটু বুঝিবার চেষ্টা করিতেন তাহা হইলে সহজেই বুঝিতে পারিতেন। বুঝাইলেও বুঝিবেন কি না জানিনা, তথাপি অনর্থক মনঃপীড়া না পান, এ জন্য বুঝাইব।

অন্যান্য বৎসর আপনাকে আগাম টাকা পাঠাইয়া ইচ্ছা থাকিলেও স্বহস্তে ব্যয় করিবার উপায় ছিল না। গত বৎসর মেদিনীপুরে ছিলাম, তার পূর্ব বৎসর হাওড়াতে আটক ছিলাম। দুই-এক ঘণ্টার জন্য মাত্র কলিকাতায় আসিতে পাইতাম। একবারও কাঁটালপাড়ায় যাইতে পাই নাই।

তার পূর্ব বৎসর ঝিনাইদহে ছিলাম। এরূপ অবস্থায় আপনাকে টাকা

না পাঠাইয়া * * *। কেন না আপনার দ্বারাই সুচারুরূপে কর্ম নির্বাহ হইবার সম্ভাবনা ছিল।

ইহার পূর্বে কয় বৎসর যে পূজা হইয়াছিল তাহা আমার নিতান্ত অনভিপ্রায়ে, অতএব তাহাতে আমি হস্তক্ষেপ করিতে ইচ্ছা করি নাই।

এ বৎসর আমি দেশে আছি। পূজা আমার ইচ্ছা মতই হইয়াছে। আপনি পীড়িত, অতএব যতদূর পারি—নিজের তত্ত্বাবধানে পূজার উদ্যোগ সম্পন্ন করাইব। এরূপ ইচ্ছা করা কি এতই অসঙ্গত ব্যাপার?

অসঙ্গত ব্যাপার হইলেও তাহা কয়েকটি কারণে আমার অবশ্য কর্তব্য হইয়াছে। তাহাও আপনাকে বুঝাইতেছি।

(১) আপনার শরীর অত্যন্ত রুগ্ন ও অপটু হইয়াছে। এবার আপনার দ্বারা সমস্ত ব্যাপার সুনির্বাহ হওয়া সম্ভব নহে। আপনি ইচ্ছাপূর্বক সকল ভার লইলেও চলে না; কেন না শরীরের বেগতিকে সকল দিক সুনির্বাহ না হইতে পারে, পরের হাতে কাজ যাইতে পারে এবং ঝঞ্ঝাটের জন্য পীড়াও বৃদ্ধি হইতে পারে। * * *

(২) শরীর চলিলেও অন্য আপত্তি আছে। আপনার মানসিক অবস্থা সেরূপ নহে যে আপনি কোন বৃহৎ কার্য সুনির্বাহ করেন। আপনার এক্ষণে কিছুই স্মরণ থাকে না। আজ যাহা করিলেন বা বলিলেন কাল তাহা মনে থাকে না। ইহা আপনি দেখিতে না পান, আমরা দেখিতে পাই। এ অবস্থায় কি আপনার উপর সমস্ত ভার দেওয়া উচিত?

(৩) কেবল স্মৃতি বিভ্রম ঘটিয়াছে এমন নহে, আপনার বিশেষ বুদ্ধি বিপর্যয় ঘটিয়া থাকে। যেরূপ কাজ কর্তব্য নহে আপনাকে তাহা করিতে দেখিয়া থাকি। আমি স্বচক্ষে এরূপ দেখিয়াছি। পরের মুখে শুনিয়া বলিতেছি না। মাথার পীড়ার জন্য এরূপ করেন, এমন হইতে পারে। ইহার উপর বেশী ভার পড়িলে মাথার পীড়া বাড়িতে পারে। * * *

(৪) শারীরিক পীড়া, মাথার পীড়া এবং মানসিক কষ্টে আপনার মেজাজ বড় খারাপ হইয়াছে, পূজার ঝঞ্ঝাট আপনার ঘাড়ে পড়িলে আরও খারাপ হইবার সম্ভাবনা। তাহাতে লোকজনের কষ্ট, কাজকর্মের ব্যাঘাত, এবং আপনার মাথার ইরিটেশন বাড়িয়া পীড়া বৃদ্ধির সম্ভাবনা।

(৫) আপনি পরিমিত ব্যয় করিতে পারেন না। অতিরিক্ত ব্যয় করেন, ইহা কেবল আমি নিজে চক্ষে দেখিয়াছি, এমন নহে, আপনি নিজেও স্বীকার

করিয়াছেন। গত বৎসরের পূর্ব বৎসরে পূজায় ৫২৫ টাকা ব্যয় করিয়াছিলেন। সেই টাকা দিবার সময়ে আমি আপনাকে জিজ্ঞাসা করিয়াছিলাম যে,···লোক খাওয়ান হয় না, অথচ এত টাকা কিসে খরচ হয়, তাহাতে আপনি বলিয়াছিলেন যে, আমার দ্বারা কাজ হইলে কিছু বেশী খরচ হইবে। আমি পরিমিত করিয়া করিতে পারি না। * * * নিজে দ্রব্যাদি···বাঁচাইতে পারি কিনা, পরীক্ষা করিয়া দেখিবার ইচ্ছা আছে। এ জন্য এ-ভার আমি নিজে লইব ইচ্ছা করিয়াছি। নিজের টাকা অপরিমিত ব্যয়ে নষ্ট না হয়, ইহা বোধ হয়, আপনি ভিন্ন আর সকল মনুষ্যেরই ইচ্ছা হইয়া থাকে।

(৬) আমি গত বৎসর আড়াইশ টাকা দিয়া ছিলাম মাত্র। তৎপূর্ব পূর্ব বৎসর ৩৫০।৩২৫ টাকা হিসাবে দিয়াছি। তদ্ভিন্ন পূর্ণচন্দ্র দিয়াছেন। তথাপি আপনি বলিয়া থাকেন, আমার সাক্ষাতেই বলিয়াছেন যে আমি ২৫০ টাকা মাত্র দিই এবং আপনার গুণাগারি লাগিয়া থাকে। আপনার গুণাগারি লাগে ইহা সত্য হইতে পারে, কিন্তু এ বৎসর আপনার গুণাগারি দিবার সাধ্য নাই এবং আমার বেশী টাকা দিবার ইচ্ছা নাই। এবং এ রকম কথার ভিতর থাকিতেও ইচ্ছা নাই। অতএব ব্যয়ের ভার নিজে লইব স্থির করিয়াছি।

(৭) আর আসল কথা এই যে, এবার আমার নগদ টাকা নাই। আগষ্ট মাসের বেতন সেপ্টেম্বর মাসে যাহা পাইয়াছি, তাহা সমস্ত খরচ হইয়া গিয়াছে। এক পয়সা বাঁচে নাই বরং অকুলান পড়িয়াছে। আর অক্টোবর মাসে যে বেতন, তাহা সমস্তই পূর্বাহ্নে খরচ বিলি হইয়া আছে। দুই-একশত টাকা পূজার জন্য রাখিতে পারিব কিনা সন্দেহ। এত টাকা কিসে খরচ হইল তাহা স্বতন্ত্র কথা, যখন জানিতে চাহিবেন তখন বলিব। কিন্তু অক্টোবর মাস হইলে একপয়সাও নগদ দিতে পারিব না বলিয়াই যতীশ যখন এখানে আসিয়াছিল, তখন যতীশকে বলিয়াছিলাম যে, এক্ষণে প্রতিমা প্রস্তুত করিতে বলিও তদ্ভিন্ন আর কিছুর জন্য এখন টাকাকড়ির প্রয়োজন আছে কি? অমাবস্যার সময়ে আর সকল সংগ্রহ করিয়া দিলে চলিবে, জিজ্ঞাসা করিও। যতীশ বলিয়াছিল যে, এখন প্রতিমা ভিন্ন আর * * * অমাবস্যার সময়ে করিলেই চলিবে। আমি সেই পরামর্শ মতে কাজ করিয়াছি। তাহাতে এত বেশী কথা কেন হইল বুঝিতে পারি না।

পূর্ণচন্দ্র অক্টোবর মাসে একশ টাকা দিবেন বলিয়াছেন। আর একশ কি দেড়শ যাহা অক্টোবর মাসে বেতন হইতে ঋণ লইতে পারি তাহা হইতে

সকলকে কিছু কিছু নগদ দিয়া, অবশিষ্ট ধার রাখিয়া দ্রব্যসামগ্রী সংগ্রহ করিব। তাহা ভিন্ন এবার পূজা হইতে পারিবে না। আমি কলিকাতাতেও ধার পাইব নৈহাটিতে পাইব। আপনার ধার পাইবার তত সুবিধা নাই। ঐরূপ দ্রব্য-সামগ্রী সংগ্রহ করিব বলিয়া আপনার নিকট ফর্দ আনিতে পাঠাইয়াছিলাম। আপনার বুদ্ধির এখনকার ধর্মই এই যে বিপরীত ভাবেন। তাই ফর্দ দিতে অস্বীকৃত হইয়াছেন।

এক্ষণে যদি ফর্দ পাঠান মত হয় তবে এই লোক মারফৎ পাঠাইবেন। না মত হয়, তবে···যে ফর্দ···তাহা পাঠাইবেন। ইতি—তাং ৮ আশ্বিন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীচরণেষু,

আপনার পত্র পাইয়াছি। তাহাতে যে রাগের কথা আছে তাহার কোন উত্তর দেওয়া আবশ্যক বোধ করি না।

উমাচরণ বলিয়াছিল, পূজা আপনার। বস্তুতঃ পূজা আপনারও নহে বা আর কাহারও নহে। পূজা ৺পিতাঠাকুরের। আমরা কেহ অর্থের দ্বারা কেহ শারীরিক পরিশ্রমের দ্বারা, যাহার যেরূপ সাধ্য তাই নির্বাহ করিয়া থাকি আপনি এবার শারীরিক পরিশ্রমে অক্ষম তথাপি আপনার যতদূর সাধ্য আপনি তাহা করিবেন, আমার তাহাতে বাধা দিবার অধিকার নাই এবং দিব না।

যতীশ আমাকে বলিয়াছিল যে, এক্ষণে কোন খরচপত্রের প্রয়োজন নাই—অমাবস্যার পর সকল উদ্যোগ করিলেই হইবে। আমিও সেইজন্য সে বিষয়ে মনোযোগী হই নাই। এক্ষণে জানিলাম যে, কিছু কিছু খরচের এক্ষণে প্রয়োজন আছে। অতএব তাহার নির্বাহ জন্য একুশ টাকা বিপিনের মারফৎ পাঠাইলাম। প্রয়োজনীয় খরচ নির্বাহ করিবেন। টাকা এক্ষণে সংগ্রহ করিতে পারিলাম না। চাল, ডাল, ছোলা, মটর ধারে কিনিয়া ঝাড়াই বাছাই করিয়া রাখাইবেন। খরচের খাতা ফেরৎ পাঠাইলাম।

ইতি—তাং ১১ আশ্বিন।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুনশ্চ, রাজকুমার পাল কলিকাতায় আসিয়া আমাকে বলিয়াছিল যে, আমার

দস্তখতি চিঠি ভিন্ন সে কোন দ্রব্যসামগ্রী দিবে না। এ জন্য আমার দস্তখতি চিঠি পাঠাইলাম, জিনিসপত্র আনাইবেন।

শ্রীচরণেষু,

হালিশহরে আমাদের জন্য কিছু কাসুন্দি করিয়া পাঠাইতে বলিয়াছি। সেখানে গাছে আম আছে। কিন্তু তেঁতুল নেই। যদি আমার তেঁতুল পাড়ানো থাকে তবে আন্দাজ আধ মণ তেঁতুল মুরলীর মারফৎ হালিশহরে পাঠাইয়া দিবেন।

আমি যে আর এক বৎসরের ছুটি চাহিয়াছি, গবর্ণমেণ্ট তাহা দিতে ইচ্ছুক নহেন। আমাকে লিখিয়াছেন—যদি ছুটি না লও তবে আপাততঃ আলিপুরে দিতে পারি। আমি অগত্যা স্বীকার করিয়াছি। অতএব বোধ করি আমাকে শীঘ্র রি-জয়েন করিতে হইবে।

কৈলাসকে বলিবেন, আমি কবে কাঁটালপাড়া যাইব, তাহা ঠিক বলিতে পারিতেছি না। বোধ করি গোষ্ঠযাত্রার পর। ইতি—তাং সোমবার।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

হালিশহরে ছিল বঙ্কিমচন্দ্রের শ্বশুরবাড়ি। তিনি তাঁর শ্বশুর মহাশয়ের একমাত্র কন্যাকে বিয়ে করেছিলেন।

বঙ্কিমচন্দ্র শেষ বার আলিপুরে ডেপুটি ম্যাজিস্ট্রেট হিসাবে কাজে যোগ দিয়েছিলেন ১৮৮৮ খ্রীস্টাব্দের ১৬ই এপ্রিল। এখান থেকেই তিনি ১৮৯১ খ্রীস্টাব্দের ১৪ই সেপ্টেম্বর কর্মজীবন থেকে অবসর গ্রহণ করেছিলেন।

চিঠির কৈলাস হলেন, বঙ্কিমচন্দ্রের ভাগ্নে কৈলাসচন্দ্র মুখোপাধ্যায়। বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র একমাত্র কন্যা নন্দরাণী ও জামাতাকে নিজের বসতবাটীর নিকটেই জায়গা দিয়ে বাড়ি করে দিয়েছিলেন।

বঙ্কিমচন্দ্রদের গৃহদেবতা রাধাবল্লভের—একটা উৎসব হল গোষ্ঠযাত্রা। আগের ন্যায় এখনও প্রতি বৎসর ১লা বৈশাখ তারিখে এই উৎসব হয়ে থাকে।

মুরলী বঙ্কিমচন্দ্রের ভৃত্য।

এখানে প্রকাশিত বঙ্কিমচন্দ্রের এই পারিবারিক পত্রগুলি থেকে মানুষ বঙ্কিমচন্দ্র সম্বন্ধে বেশ কিছু তথ্যের সন্ধান পাওয়া গেল।

বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র ১২৭২ সালে নিজের বিষয় সম্পত্তি উইল করে যখন পুত্রদের পৃথক অন্ন করে দেন, তখন তিনি তাঁর দেনা ও পাওনা দুই-ই চার পুত্রের মধ্যে সমানভাবে ভাগ করে দিয়েছিলেন। বিভিন্ন ব্যক্তির কাছে তাঁর পাওনা ছিল ১০৮৯ টাকা, কিন্তু তাঁর দেনা ছিল ৮৪৪৮ টাকা।

জ্যেষ্ঠ শ্যামাচরণ এবং তৃতীয় বঙ্কিমচন্দ্র তাঁরা পিতার উইল অনুযায়ী বসতবাটীর অংশ না পেলেও নিজ নিজ অংশের পিতৃঋণের টাকা শোধ করেছিলেন। দ্বিতীয় সঞ্জীবচন্দ্র তাঁর অভাববশত, এবং কনিষ্ঠ পূর্ণচন্দ্র তাঁর উপার্জনহীনতা হেতু, পরে আবার অল্প আয়বশত তাঁদের দেয় ঐ ঋণের টাকা শোধ করতে পারেন নি।

সঞ্জীবচন্দ্র তাঁর বাড়ির অংশ বঙ্কিমচন্দ্রকে দিয়ে পূর্ণচন্দ্রের একটা অংশে বাস করতেন। এজন্য বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রের দেয় ঐ ঋণের টাকা শোধ করেছিলেন।

পূর্ণচন্দ্রের দেয় ঋণের টাকা শোধ হয় না দেখে যাদবচন্দ্র মূল উইল করার ৯ বছর পরে ১২৮১ সালে পূর্ণচন্দ্রকে একটি ক্রোড়দানপত্র লিখে দেন। তাতে তিনি বলেন, পূর্ণচন্দ্রের দেয় ২১১২ টাকা আমি আমার পেনসনের ২২৫ টাকা থেকে শোধ করব। না করলে ঐ ঋণের টাকা আমার চার পুত্র সমানভাবে দিয়ে শোধ করবে।

যাদবচন্দ্র তাঁর পেনসনের টাকা থেকে ঋণের একটি পয়সাও শোধ করতে পারেন নি। কারণ তিনি, ধর্মকর্মে ও সাংসারিক ব্যাপারে এত বেশী খরচ করতেন যে তাঁর পেনসনের টাকায় কিছুই হ'ত না। পূর্ণচন্দ্রের ঋণ থেকেই যায়। যাদবচন্দ্রের মৃত্যুর পর পাওনাদার নালিশ করলে, একা বঙ্কিমচন্দ্রই ঐ ঋণের টাকা শোধ করেছিলেন। ঋণ শোধের পর বঙ্কিমচন্দ্র, সঞ্জীবচন্দ্র পূর্ণচন্দ্রের যে অংশে বাস করতেন, সেই অংশ সঞ্জীবচন্দ্রের পুত্র জ্যোতিশচন্দ্রের নামে এবং বাকি অংশ পূর্ণচন্দ্রের নামে লেখানোর ব্যবস্থা করেন। বঙ্কিমচন্দ্র তখন কর্মস্থলে ছিলেন বলে এ সম্পর্কে ভার দিয়েছিলেন সঞ্জীবচন্দ্রের উপর। সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের ঐ সময়কার একটি চিঠি হ'ল এই—

শ্রীচরণেষু,

যতীশের নামে বাড়ি লেখাপড়া হইয়াছে ভালই হইয়াছে। কিন্তু পূর্ণচন্দ্রের অংশটুকু যত শীঘ্র লেখাপড়া হয় ততই ভাল।

জাল প্রতাপচাঁদ সম্বন্ধে একখানি পত্র পাইয়াছি। তাহা এই পত্র মধ্যে পাঠাইলাম। যাহা উচিৎ বিবেচনা হয়, ঐ ব্যক্তিকে উত্তর লিখিবেন। আমি উহাকে লিখিলাম যে আমি গ্রন্থকার নহি। গ্রন্থকারের নিকট আপনার পত্র পাঠাইয়া দিলাম। আর কিছু নহে। উহাকে উত্তর দেওয়া না দেওয়াও বিবেচনা করিয়া দিবেন।

এ মাসে বাড়ি মেরামতের জন্য কিছু দিতে পারিলাম না। বোধ করি ভাদ্র মাসে দিব। পূর্ণচন্দ্রকে জিজ্ঞাসা করা হইয়াছিল কি?

এই পত্র লিখিতে লিখিতে আপনার আর এক পত্র পাইলাম, পূর্ণচন্দ্রকে বিক্রয় কোবালা না লিখিয়া দানপত্র লিখিয়া দিতে হইবে—এই মর্মে যে 'বাটির তোমার অংশ আমার পিতার দেনার জন্য বিক্রয় হওয়ায় আমি তাহা খরিদ করিয়া তোমাকে তাহা প্রত্যর্পণ করিলাম।' আপনার নিজ অংশ যতীশেরই থাকিবে। এবং দানপত্রে উহা স্পষ্ট লেখা থাকিবে যে 'এই অংশ আমার নিজের রহিল।'

অদ্য কমিশনের দ্বারা আমার জবানবন্দী হইল। আসামীর সওয়ালে এমন একটা সওয়াল ছিল যে, তুমি তোমার পিতার ত্যাজ্য সম্পত্তি তুমি চুঁচুড়ায় লইয়া গিয়া বেচিয়াছ কিনা? এইরূপ আর আর কদর্য সওয়াল ছিল। ইতি—৩০ শ্রাবণ, শুক্রবার।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এই চিঠিতে যে 'জাল প্রতাপচাঁদ' গ্রন্থের কথা আছে, সেই 'জাল প্রতাপচাঁদ' গ্রন্থটি সঞ্জীবচন্দ্রের লেখা একটি বিখ্যাত বই। বর্ধমানের মহারাজা তেজচন্দ্র বাহাদুরের একমাত্র পুত্র প্রতাপচাঁদকে কেন্দ্র করেই এই বইটি লেখা। কালনায় প্রতাপচাঁদের মৃত্যু হয়েছে, এইরূপ এক ঘোষণার ১৪ বছর পরে একদিন এক সাধু বর্ধমানে উপস্থিত হয়ে জানায়—প্রতাপচাঁদের মৃত্যু সংবাদ মিথ্যা। আমিই সেই প্রতাপচাঁদ।

সাধুকে দেখে অনেকেই বলে—এই-ই সেই প্রতাপচাঁদ, আবার কেউ কেউ বলে—না। এই নিয়ে তখন ঐ সাধুর সঙ্গে বর্ধমান মহারাজের পোষ্যপুত্র ও

মহারাজের সম্পত্তির অধিকারীর সর্বোচ্চ আদালত পর্যন্ত প্রচুর মামলা-মোকদ্দমা ইত্যাদি হয়েছিল। প্রতাপচাঁদের অনেক হিতৈষী এই সাধুর পক্ষ নিয়ে তখন অকাতরে অর্থ ব্যয় করেছিলেন। কিন্তু শেষ পর্যন্ত সাধু আদালতের বিচারে জাল প্রতাপচাঁদ বলে ঘোষিত হয়েছিল।

সঞ্জীবচন্দ্র বহু পরিশ্রম করে সংবাদপত্রাদি থেকে জাল প্রতাপচাঁদের মামলার বিবরণ সংগ্রহ করে এই বইটি লিখেছিলেন। এমন কি তিনি কৌশলে বর্ধমান রাজবাড়ির কর্মচারীদের কাছ থেকেও তাঁর এই গ্রন্থের অনেক তথ্য জেনে নেন। কৌশলে বললাম এইজন্য যে, সঞ্জীবচন্দ্র যখন বর্ধমান রাজবাড়ির কর্মচারীদের কাছে কোন কোন কথা জানতে চান, তখন তিনি তাঁদের কাছে তাঁর উদ্দেশ্যের কথা বলেন নি।

সঞ্জীবচন্দ্র অনেকদিন বর্ধমানের স্পেশাল সাব-রেজিস্ট্রার ছিলেন। সেই সময় রাজবাড়ির কোন কোন কর্মচারীর সঙ্গে তাঁর বিশেষ পরিচয় হয়। এই পরিচয়ের সূত্রেই রাজবাড়ির ঐ কর্মচারীরা সঞ্জীবচন্দ্রকে বহু কথা জানিয়েছিলেন। কিন্তু তবুও তাঁরা সঞ্জীবচন্দ্রের প্রশ্নসমূহের উত্তরগুলি লিখে পাঠাবার সময় তাঁকে বারবার লিখেছিলেন—আপনি কি বর্ধমান রাজবাড়ির কোন ইতিহাস লিখবেন? যদি তা হয়, তাহলে জানাবেন।

কাঁটালপাড়ায় বঙ্কিম ভবনে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক প্রতিষ্ঠিত 'ঋষি বঙ্কিম গ্রন্থাগার ও সংগ্রহশালা'য় এই চিঠিগুলি আজও রয়েছে। এই প্রতিষ্ঠানের অধ্যক্ষ হিসাবে এগুলি সবই দেখেছি।

এই বইটি লিখবার জন্য সঞ্জীবচন্দ্র সত্যই যথেষ্ট পরিশ্রম করেছিলেন। তাই রবীন্দ্রনাথও তাঁর 'সঞ্জীবচন্দ্র' প্রবন্ধে এই বইটি সম্বন্ধে বলেছেন—'জাল প্রতাপচাঁদ নামক গ্রন্থে সঞ্জীবচন্দ্র যে ঘটনা সংস্থান, প্রমাণ-বিচার এবং লিপি নৈপুণ্যের পরিচয় দিয়াছেন, বিচিত্র জটিলতা ভেদ করিয়া যে একটি কৌতূহলজনক আনুপূর্বিক গল্পের ধারা কাটিয়া আনিয়াছেন, তাহাতে তাঁহার অসামান্য ক্ষমতার প্রতি কাহারও সন্দেহ থাকে না।'

বঙ্কিমচন্দ্র চিঠিতে সঞ্জীবচন্দ্রকে লিখেছিলেন—জ্যোতিশের নামে বাড়ি লেখাপড়া হওয়ায় ভালই হয়েছে। এর কারণ, সঞ্জীবচন্দ্রের তখন বাজারে বহু টাকা দেনা ছিল। সঞ্জীবচন্দ্র বরাবরই বিলাসিতায়, দানধ্যানে ও নানা কাজেকর্মে অযথা আড়ম্বরে দেনা করেও ব্যয় করতেন। এই ঋণ করেও আড়ম্বর করার স্বভাবটি তিনি পেয়েছিলেন তাঁর পিতার কাছ থেকে। পিতা

যাদবচন্দ্র অত্যন্ত ধার্মিক মানুষ ছিলেন। তিনি ধর্মকর্মে ঋণ করেও জাঁকজমক করতেন।

যাদবচন্দ্র ও সঞ্জীবচন্দ্র এই যে ঋণ করতেন তা প্রধানত বঙ্কিমচন্দ্রকেই শোধ করতে হোত। তাই তিনি এঁদের এই ঋণ করে আড়ম্বর করার ব্যাপারে সর্বদাই নিষেধ করতেন। কিন্তু এঁরা সে নিষেধে বড় একটা কর্ণপাত করতেন না।

সঞ্জীবচন্দ্র নিজের এবং পিতারও ইচ্ছায় ঋণ করেই একমাত্র পুত্র জ্যোতিশচন্দ্রের যখন খুব ধুমধাম সহকারে বিয়ে দেবার উদ্যোগ করেন, তখন বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে এক দীর্ঘ চিঠি লিখে ঋণ করতে নিষেধ করেছিলেন। চিঠিটা এখানে উদ্ধৃত করছি—

১৫ নভেম্বর, ১৮৭৪

সেবক শ্রীবঙ্কিমচন্দ্র শর্ম্মণঃ

প্রণামা শতসহস্র নিবেদঞ্চ বিশেষ—

আপনি যতীশের বিবাহ সম্বন্ধে যে পত্র লিখিয়াছেন, তাহার উত্তর আমি বাঙ্গলায় লিখিলাম। ইহার কারণ এই যে, আবশ্যক হইলে বা উচিত বিবেচনা করিলে পিতাঠাকুরকে পত্রটি পাঠাইয়া দিবেন।

শ্রীযুক্ত—আপনাকে যতীশের বিবাহ সম্বন্ধে ১৬০০ ষোলশত টাকা কর্জ করিতে বলিয়াছেন। কর্জ পাওয়া আশ্চর্য নহে। আপনি না পান শ্রীযুক্ত আজ্ঞা করিলে অনেকে কর্জ দিবে। কর্জ করিলে আপনার বর্ত্তমান পাঁচ হাজার টাকা ঋণের উপর ৭০০০ টাকা হইবে। ইহা পরিশোধের সম্ভাবনা কি? এক্ষণে আপনি কত করিয়া মাসে কর্জ শোধ করিয়া থাকেন। কোন মাসে কুড়ি টাকা, কোন মাসে কিছুই না। অদ্য ২০ বৎসর অবধি আপনি ঋণগ্রস্ত, কখনও ঋণের বৃদ্ধি ব্যতীত পরিশোধ করিতে পারেন না। ভবিষ্যতে যে অন্য প্রকার হইবে, তাহার কি লক্ষণ দেখা যায়? কিছুই না! তবে ইহা নিশ্চিত বলা যাইতে পারে যে, এক্ষণে আপনি যে ঋণ করিবেন, তাহা পরিশোধের সম্ভাবনা নাই।

যে ঋণ পরিশোধ করিতে পারিবেন না মনে জানিতেছেন, তাহা গ্রহণ করা পরকে ফাঁকি দিয়া টাকা লওয়া হয়। আপনি যদি এখন ১৫০০ টাকা কর্জ করেন, তবে ঋণ গ্রহণ করাকে বঞ্চনা বলিতে হইবে। বরং ভিক্ষাবৃত্তি ভাল,

তথাপি বঞ্চনা ভাল নহে। এরূপ অধর্ম্মাচরণ অপেক্ষা পিতার আজ্ঞা লঙ্ঘন কর্তব্য।

২। এই ৭ ০০ টাকা ঋণ পরিশোধ হইবে না। ইহার পরিণাম কি হইবে? মহাজন ছাড়িবে না, তাহারা নালিশ করিয়া ডিক্রি করিবে। এমন কোন সম্পত্তি আমাদের নাই, যাহা বিক্রয় করিয়া টাকা আদায় হইতে পারিবে। সুতরাং আপনি যে পরিমাণে পরামর্শের কথা লিখিয়াছেন, তাহা অন্যায় হইল কি প্রকারে? এমন সর্বনাশ যাহাতে ঘটিবার সম্ভাবনা, সে ঋণ কেন করিবেন? ইহা জানেন যে, ডিক্রি হইলেই আপনার চাকরিটি যাইবে, এরূপ নিযম হইয়াছে।

৩। আপনি যদি এই ঋণ বৃদ্ধি করেন, তবে যতীশের যাবজ্জীবনের জন্য যে কি গুরুতর অনিষ্ট করিবেন, বলা যায না। যতীশ সে সবেরই দায়িক। যেদিন সে প্রথম উপার্জন করিতে শিখিবে, সেইদিন হইতে এই ঋণের ভার তাহার মাথার উপর চাপিবে। আর ইহ জন্মে তাহা নামাইতে পারিবে কি না বলা যায না। আপনাদিগের অবস্থা দেখিযা ভরসা হয না যে কখনও উদ্ধার পাইবে। যাহার স্কন্ধে ঋণের ভার চাপে, তাহার অপেক্ষা অসুখী পৃথিবীতে আর কেহ নাই। যত টাকা উপার্জন করে, তাহার একটি পযসাও আপনার বলিযা বোধ করিবার অধিকার থাকে না। উদাহরণ আমাকেই দেখিতেছেন। রমেশ মিত্র হাইকোর্টের জজ, আর আমি মালদহের ক্ষুদ্র চাকুরিজীবী। পিতৃঋণই ইহার কারণ। অতএব আপনি যদি আর ঋণ বৃদ্ধি করেন, তবে আপনাকে যতীশের শত্রু বিবেচনা করিব। যদি বলেন, ঋণ না করিলে পিতার এই শেষ অবস্থায় অত্যন্ত মনঃপীড়া পাইবেন। আমার বিবেচনায় তাঁহাকে এই সকল কথা বুঝাইলে, তিনি কদাচ ঋণ করিতে বলিবেন না। তিনি পুত্রবৎসল, অবশ্য আপনার এবং যতীশের ভবিষ্যৎ মঙ্গলের প্রতি দৃষ্টি করিবেন। যদি না করেন, তবে তাঁহার আজ্ঞা লঙ্ঘন করিতে হইবে। পিতার অনুরোধে পুত্রের অনিষ্ট করিলে, আপনি ধর্মে পতিত হইবেন।

আমার নিশ্চিত বিশ্বাস যে, এই সকল কথা তাঁহাকে বুঝাইয়া বলিলে, তিনি আপনাকে ঋণ করিতে দিবেন না। কিন্তু স্বয়ং ঋণ করিয়া যতীশের বিবাহ দিবেন। আপনার কাছে বিশেষ ভিক্ষা এই যে, কোন মতে তাহা করিতে দিবেন না। তিনি যদি ঋণ করিতে প্রবৃত্ত হন, তবে তাঁহাকে জিজ্ঞাসা করিবেন যে, তিনি যে ঋণ করিতেছেন, তাহা কে পরিশোধ করিবে? তিনি

বলিবেন যে, আমার ২২৫ টাকা পেন্সন আছে, আমি তাহা হইতে পরিশোধ করিব। তখন বুঝাইয়া দিবেন যে, তাহা ভ্রম মাত্র। আজি নয় বৎসর হইল আমরা পৃথক হইয়াছি। তখন শ্রীযুক্তের ৮০০০ টাকা দেনা ছিল। এক্ষণে ৩৬০০ টাকা আছে। অতএব এই নয় বৎসরে ৪৪০০ টাকা মাত্র পরিশোধ হইয়াছে। আমাতে ও দাদাতে ঋণ পরিশোধার্থে এই নয় বৎসরে ৪৪০০ টাকা দিয়াছি। অতএব নয় বৎসরের মধ্যে শ্রীযুক্ত পেন্সন হইতে একটি পয়সাও কর্জ শোধ করেন নাই। অতএব ভবিষ্যতে করিবেন তাহার কোন সম্ভাবনা নাই।

অতএব তিনি এক্ষণে ঋণ করিলে তাহা পরিশোধ করিবে কে? তিনি বলিবেন—পুত্রগণ। কিন্তু পুত্রগণের মধ্যে মধ্যম নিজের দেনাই পরিশোধ করিতে অশক্ত। পিতৃঋণের এক পয়সাও পরিশোধ করিবার সম্ভাবনা নাই। কনিষ্ঠও তদ্রূপ। তাহার যে আয়, তাহাতে কোন মতে সংসার নির্বাহ হয়, ঋণ পরিশোধ হইতে পারে না। জ্যেষ্ঠ এক পয়সাও দিবেন না। ইহা নিশ্চিত বাকি আমি কেবল একা দায়ে ধরা পড়ি। অতএব তিনি যদি এখন যতীশের বিবাহের জন্য ঋণ করেন, তবে আমার ঘাড়ে ফেলিবার জন্য। উহা আমার প্রতি কত বড় অত্যাচার হইবে, তাহা তাঁহাকে আপনি বুঝাইবেন।

আর একটি কথা যদিও অবক্তব্য, তথাপি এ স্থলে না বলিলে নয়। আমার উপর রাগ করিবেন না, আমার দেহের প্রতি বিশ্বাস নাই। আমার শরীরে শ্বাস কাশাদির বীজ রোপিত আছে। অন্যান্য উৎকট রোগেরও লক্ষণ আছে। তাহার প্রতিকারের চেষ্টা করি না। কেননা দীর্ঘ জীবন বাসনা করি না। অধিক দিন বাঁচিলে অধিক কষ্ট পাইতে হয়। এবং প্রতিকারের চেষ্টায় কষ্ট পাইতে হয়। প্রায়ই কোন না কোন ব্যাধিতে আমার শরীর রোগগ্রস্ত।

অতএব কতদিন বাঁচিয়া থাকিব, তাহা বলিতে পারি না। বোধ হয় ঋণ পরিশোধ পর্যন্ত আমাকে আর বাঁচিতে হইবে না। আর কেবল ঋণ পরিশোধের জন্য বাঁচিয়া কি হইবে? যদি ঋণ হইতে মুক্তি না পাই, তবে রোগের কোন চিকিৎসা হইবে না।

যতীশের বিবাহে আপনি বা শ্রীযুক্ত এক পয়সাও ঋণ করিতে পারিবেন না। ইহাতে বলিবেন, যতীশের কি বিবাহ দেওয়া হইবে না? আমার বিবেচনায় যতীশের বিবাহ দুই বৎসর পরেও ভাল, তথাপি ঋণ কর্তব্য নহে। নিতান্ত যদি বিবাহ দেওয়া কর্তব্য হয় (কিন্তু তাহার প্রয়োজন নাই), অক্ষয় সরকারের কাছে আপনার চারিশত টাকা পাওনা আছে, সে এখন দিবে না

সত্য বটে, কিন্তু গঙ্গাচরণকে ধরিতে পারিলে সে দিতে পারে। সেই চারিশত টাকা আদায় করুন। আর আপনি ২০০ টাকা দিতে পারেন, শ্রীযুক্ত ২০০ টাকা, আমিও দুই শত টাকা দিব। এই হাজার টাকা ব্যয় করিয়া বিবাহ দিন। ঋণ করিতে পারিবেন না। এই সকল টাকা সংগ্রহ করিতে দুই তিন মাস লাগিবে। অতএব এই ফাল্গুন মাসে বিবাহ হইতে পারে।—প্রণতঃ বঙ্কিম। ৩০ কার্তিক।

বঙ্কিমচন্দ্র বৃথাই এই নিষেধপত্রটি লিখেছিলেন। কারণ, তাঁর নিষেধ না শুনে যাদবচন্দ্র ও সঞ্জীবচন্দ্র উভয়ে মিলে জাঁক করেই মাত্র ১৪ বছরের বালক জ্যোতিশচন্দ্রের বিয়ে দিয়েছিলেন। জ্যোতিশের বিয়ে হয়েছিল হাওড়া শহরে সালকিয়ার এক জমিদার বংশে। বিয়ের জাঁকজমক কি রকম হয়েছিল, তার একটা উদাহরণ দিলেই ব্যাপারটা বোঝা যাবে। বর বিয়ে করতে গিয়েছিল, সেকালের প্রথা অনুযায়ী পালকি বা জুড়ি গাড়ীতে চেপে নয়। গিয়েছিল রাজকীয়ভাবে হাতীতে চেপে।

সক্ষম সন্তানদের চেয়ে অক্ষম সন্তানদের প্রতি বাপ-মায়ের যেমন একটা স্বাভাবিক টান বা দুর্বলতা থাকে, তেমনি যাদবচন্দ্রেরও ঋণগ্রস্ত সঞ্জীবচন্দ্রের উপর একটু দুর্বলতা ছিল। এই জন্যই তাঁর মৃত্যুর কয়েক মাস আগে সঞ্জীবচন্দ্র যখন তাঁর 'বঙ্গদর্শন' প্রেসের জন্য কলকাতায় মথুরামোহন রায়ের কাছে ১৫০০ টাকা ঋণ করেন, সেই ঋণ করার হ্যাণ্ডনোটে সঞ্জীবচন্দ্রের সঙ্গে যাদবচন্দ্রও একটা সই দিয়েছিলেন। হ্যাণ্ডনোটে যাদবচন্দ্রের সই থাকার ফলে এই হয় যে, যাদবচন্দ্রের মৃত্যুর পরেই পাওনাদার যখন নালিশ করেন, তখন তিনি যাদবচন্দ্রের চারি পুত্রের নামেই নালিশ করেন।

বঙ্কিমচন্দ্র ১২৭৯ সালের বৈশাখ মাসে যখন প্রথম বঙ্গদর্শন পত্রিকা প্রকাশ করেন, তখন থেকে পুরো এক বছর কলকাতার এক প্রেসে এই পত্রিকা ছাপা হয়। বঙ্গদর্শন পত্রিকার দ্বিতীয় বছরের শুরুতে সঞ্জীবচন্দ্র কাঁটালপাড়ায় নিজেদের বাড়িতে 'বঙ্গদর্শন প্রেস' নামে একটি ছাপাখানা করেন। তখন থেকে এই প্রেসেই বঙ্গদর্শন পত্রিকা ছাপা হতে থাকে এবং বঙ্কিমচন্দ্র পত্রিকা ছাপান বাবদ টাকা অন্যকে না দিয়ে নিজের দাদাকেই দিতেন। সঞ্জীবচন্দ্র পরে এই বঙ্গদর্শন প্রেসকে আরও বড় করার জন্য কিছু টাকা ঋণ করে প্রেস কাঁটালপাড়া থেকে কলকাতায় তুলে আনেন। যাদবচন্দ্রের মৃত্যুর আগে পর্যন্ত

প্রেস দেখাশুনা করতেন যাদবচন্দ্র নিজে এবং সঞ্জীবচন্দ্রের পুত্র জ্যোতিশ। সঞ্জীবচন্দ্র তখন চাকরি করতেন। অতএব সঞ্জীবচন্দ্র ঋণগ্রস্ত থাকলেও সংসারে আয় বাড়াবার জন্য যে কোনও চেষ্টা করেন নি, তা নয়। তিনি কেবল প্রত্যেক কাজে হাত লম্বা করে খরচ করে ও বিলাসিতা করেই ঋণের পর ঋণ করে গেছেন।

সঞ্জীবচন্দ্র চাকরি করতে করতেই যেমন একটা ছাপাখানা করেছিলেন, তেমনি বঙ্কিমচন্দ্রের সম্পাদনায় বঙ্গদর্শন চলাকালে তিনি 'ভ্রমর' নামে একটি মাসিক পত্রিকাও বার করেছিলেন এবং নিজেই সম্পাদনা করতেন। ভ্রমর বঙ্গদর্শনের ন্যায়ই উচ্চাঙ্গের পত্রিকা ছিল। এতে সঞ্জীবচন্দ্র নিজে তো লিখতেনই, বঙ্কিমচন্দ্রও লিখতেন। ভ্রমর প্রায় বছর দুই চলেছিল।

এরপর বঙ্কিমচন্দ্র বঙ্গদর্শন পত্রিকা বন্ধ করে দিলে, সঞ্জীবচন্দ্র বঙ্গদর্শন সম্পাদনা করতে থাকেন। বঙ্কিমচন্দ্র এক দানপত্র করে সঞ্জীবচন্দ্রকে বঙ্গদর্শনের স্বত্ব দান করেন।

বঙ্কিমচন্দ্র নিজ হাতে দানপত্রে এই কথাগুলি লিখে দিয়েছিলেন—

পরমপূজনীয় শ্রীযুক্তবাবু সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় শ্রীচরণেষু—

লিখিতং শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় সাং কাঁটালপাড়া কস্য দানপত্র কার্যনাঞ্চাগে আমি বঙ্গদর্শন নামে যে সাময়িক পত্র প্রকাশ করিয়া ছিলাম, অদ্য হইতে তাহাতে আমার যে কিছু স্বত্ব ও অধিকার, তাহা আপনাকে দান করিলাম। অদ্যকার তারিখের পূর্বে উক্ত পত্রে মৎ প্রণীত যে সকল প্রবন্ধাদি প্রকাশিত হইয়াছে, তাহা পুনঃপ্রকাশ বা পুনর্মুদ্রিত করিবার যে অধিকার তাহা পূর্ববৎ আমার রহিল। তদ্ভিন্ন উক্ত পত্রের গ্রাহকদিগের কাছে সন ১২৭৯ হইতে সন ১২৮২ সাল পর্যন্ত কয় বৎসরের বাবত যে টাকা পাওনা আছে তাহাতেও আমার হক্ বজায় রহিল। ইহা ভিন্ন বঙ্গদর্শনে আমার আর কোন স্বত্বাধিকার রহিল না। আপনি উহা প্রকাশ করিবেন বা করাইবেন এবং উহার উপস্বত্ব ভোগ করিবেন। উহা প্রকাশ করিতে বা উহার উপস্বত্ব ভোগ করিতে আমার কোন দাবিদাওয়া রহিল না। এতদর্থে দানপত্র লিখিয়া দিলাম। ইতি—তাং ১২ অগ্রহায়ণ, সন ১২৮৩ সাল

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

সাং কাঁটালপাড়া

সঞ্জীবচন্দ্র ১২৮৪ সালের বৈশাখ থেকে পাঁচ বছর বঙ্গদর্শন সম্পাদনা

করেছিলেন। বঙ্গদর্শন সম্পাদনার প্রথম দিকে তিনি চাকরি করতেন, পরে চাকরি ছেড়ে দেন।

বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্র সম্পাদিত বঙ্গদর্শনকে নিজের আমলের মতই দেখতেন এবং এতে নিয়মিত লিখতেনও। তাঁর বিখ্যাত আনন্দমঠ উপন্যাস ধারাবাহিক-ভাবে সঞ্জীবচন্দ্রের বঙ্গদর্শনেই প্রকাশিত হয়েছিল। সঞ্জীবচন্দ্র চাকরি ছেড়ে দেওয়ায় বঙ্কিমচন্দ্র বঙ্গদর্শনের ছাপার ব্যাপারেও সঞ্জীবচন্দ্রকে অনেক সময় অর্থ সাহায্য করতেন। এ সম্পর্কে সঞ্জীবচন্দ্রের পুত্র জ্যোতিশচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের একটা চিঠি এখানে উদ্ধৃত করছি—

প্রাণাধিকেষু,

এবার যখন কোন সুযোগ পাইবে, আমার ঘরের চাবির গোছা পাঠাইয়া দিও। তোমার পিতার আমলের বঙ্গদর্শন তিন বৎসর আমার জন্য বাঁধাইয়া দিও।

আমি এক বেল কাগজ পাঠাইয়াছি, পৌঁছিয়াছে কিনা সংবাদ পাই নাই। সংবাদ লিখিবে। রথের সে ১৫ টাকা কি হইল লিখিবে। বড়বাবু দিয়াছেন কি ?

আনন্দমঠ যে সংখ্যায় বাহির হইয়াছে সেই সংখ্যা হইতে এক কপি বঙ্গ-দর্শন অক্ষয় সরকারকে দিও। উইথ বি, সি, চ্যাটার্জীজ কমপ্লিমেনটস্ লিখিয়া দিও। তাহা হইলে তোমাদের দেওয়া বুঝাইবে না। আনন্দমঠ শেষ হইলে দেওয়া বন্ধ করিবে।

আমায় হাওড়ায় পত্র লিখিও। বঙ্গদর্শন অচল হইলে, আমাকে জানাইও। টাকা বা ম্যাটার সম্বন্ধে যাহা উপকার করিতে পারি করিব।

রাধানাথ আমাকে আন্দাজি ৩০ টাকা দিয়াছে। তোমাদের যদি ডেস্‌প্যাচ বন্ধ থাকে তবে লিখিও, আমি টাকা পাঠাইব। ইতি—তাং ১৪ই জুলাই

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এখানে একটা কথা উল্লেখযোগ্য যে, বঙ্কিমচন্দ্রের প্রভাবে পড়ে সঞ্জীবচন্দ্র যেমন সাহিত্য সাধনা শুরু করেছিলেন, তেমনি তাদের কনিষ্ঠ ভ্রাতা পূর্ণচন্দ্রও তাঁদের দেখে সাহিত্য চর্চা আরম্ভ করেন। পূর্ণচন্দ্রের একটি উপন্যাস, কয়েকটি গল্প ও অনেকগুলি প্রবন্ধ ছাপা হয়েছিল।

বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে কিছুটা বেশী শ্রদ্ধাভক্তি করলেও, অপর ভাইদের

প্রতিও তাঁর শ্রদ্ধা বা স্নেহের অভাব ছিল না। বঙ্কিমচন্দ্র তাঁর তিন ভাই-এর প্রত্যেককেই তাঁর একটি করে উপন্যাস উৎসর্গ করেছিলেন। বড়দা শ্যামাচরণকে উৎসর্গ করেন দুর্গেশনন্দিনী, মেজদা সঞ্জীবচন্দ্রকে উৎসর্গ করেন কপালকুণ্ডলা এবং ছোটভাই পূর্ণচন্দ্রকে দেন চন্দ্রশেখর।

মূলত পিতার দানপত্র ইত্যাদির কারণেই চার ভাই-এর মধ্যে বৈষয়িক ব্যাপার নিয়ে কখন কখন মনোমালিন্য দেখা দিলেও, বরাবরই কিন্তু সদ্ভাব ছিল। এমন সদ্ভাব ছিল যে, এঁরা প্রত্যেকেই এঁদের কর্মজীবনে ছুটিতে প্রায়ই একে অন্যের কর্মস্থলে বেড়াতে যেতেন। আর একটা কথা বললে হয়ত অনেকে বিশ্বাসই করবেন না। সেটা এই যে, এঁরা চার ভাই একসঙ্গে বসে তামাক খেতেন।

বঙ্কিমচন্দ্রদের সদরবাড়ির প্রধান প্রবেশ পথের দুধারে দুটি বৈঠকখানা ছিল। সে দুটি ভাঙ্গাচোরা অবস্থায় আজও অবশ্য রয়েছে। এই দুটি বৈঠকখানার মধ্যে একটি আয়তনে বেশ বড়। অপরটি একটু ছোট। বড় বৈঠকখানায় বড়, মেজ ও সেজ বঙ্কিমচন্দ্ররা এই তিন ভাই বসতেন। এখানে বসেই তাঁরা তিন ভাই একসঙ্গে তামাক খেতেন। ছোট বৈঠকখানাটিতে সাধারণত ছোট ভাই পূর্ণচন্দ্র বসতেন। পূর্ণচন্দ্র বড় ভাইদের লুকিয়ে সেখানে বসে কখন কখন তামাক টানতেন। পূর্ণচন্দ্রও তামাক খান, একথা একদিন জ্যেষ্ঠভ্রাতা শ্যামাচরণ জানতে পারেন। শ্যামাচরণ, সঞ্জীবচন্দ্র ও বঙ্কিমচন্দ্র তিন ভাইয়ে একদিন বড় বৈঠকখানায় বসে তামাক খাচ্ছেন, এমন সময় তাঁরা কিভাবে জানতে পারলেন যে, পূর্ণচন্দ্রও তখন ছোট বৈঠকখানা ঘরে লুকিয়ে ধূমপান করছেন। এই শুনেই জ্যেষ্ঠ শ্যামাচরণ উঠে গিয়ে ছোট বৈঠকখানার বন্ধ দরজায় ধাক্কা দিতে লাগলেন।

পূর্ণচন্দ্র হুঁকা কলকে লুকিয়ে ঘর খুলে দিলেন।

শ্যামাচরণ ঘরে ঢুকেই দেখলেন, ঘর তামাকের ধোঁয়ায় ভর্তি। তারপর তিনি তক্তপোশের নিচে থেকে খুঁজে হুঁকা কলকে বার করলেন। এরপর তিনি পূর্ণচন্দ্রের হাত ধরে হিড়্ হিড়্ করে টেনে তাঁকে নিজেদের ঘরে অর্থাৎ বড় বৈঠকখানায় আনলেন।

শ্যামাচরণ পূর্ণচন্দ্র অপেক্ষা বয়সে ১৮ বছরের বড় ছিলেন। বড়দার কাছে তামাক খাওয়া হাতেনাতে ধরা পড়ে গেছেন, না জানি কত বকবেন, এই ভেবে ভয়ে পূর্ণচন্দ্র আড়ষ্ট হয়ে গেলেন।

শ্যামাচরণ পূর্ণচন্দ্রকে নিজেদের মধ্যে এনে একদিকে বসিয়ে বললেন, আজ থেকে এইখানে তোমার আসন হ'ল। এখন থেকে তুমি আমাদের সঙ্গেই একত্রে তামাক টানবে।

পূর্ণচন্দ্র কিন্তু তখনও প্রায় কাঁপছেন। এই প্রসঙ্গেই পরে তিনি লিখে গেছেন, লোকে শুনলে আশ্চর্য হবে যে, আমরা চার ভাই একত্রে বসে ধূমপান করতেম।

ভাইয়ে ভাইয়ে এমনি ছিল এঁদের ভাব ও বন্ধুত্ব।

বঙ্কিমচন্দ্রদের চার ভাই-এর এই সদ্ভাবের নিদর্শনস্বরূপ আর একটা বিষয়ের উল্লেখ করছি। সেটা হল এই—

এঁরা চার ভাইয়ে মিলে একবার একটি দলিল রেজিস্ট্রি করেছিলেন। তাতে লেখা ছিল এই যে, চার ভাই-এর মধ্যে কেউ বা তাঁর পরিবারবর্গের কেউ যদি কখন উপার্জনহীন বা অভাবগ্রস্ত হয়ে পড়েন, তাহলে অন্যরা সকলে তাঁকে সাহায্য করবেন। তাঁর ছেলেমেয়েদের লেখাপড়া শেখাবেন, বিবাহ দেবেন এবং ছেলেদের ব্যবসা করবার জন্য প্রয়োজন হলে অর্থ দেবেন। আর সে ব্যবসা অন্তত দশ হাজার টাকার কমের মূলধনে যেন না হয়।

এক শ বছর আগের দশ হাজার টাকার মূল্য বোধ করি এখনকার লক্ষাধিক টাকার মূল্যের সমান। অতএব এঁদের এই দলিল থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে, এঁদের নজর যেমন উঁচু ছিল, তেমনি সামর্থ্যও ছিল।

দলিলের বয়ান ছিল এইরূপ—১। আমাদের মধ্যে কোন এক ভ্রাতার শরীরের ব্যাঘাত হইলে অপর ভ্রাতারা উক্ত ভ্রাতার পরিবার প্রতিপালন করিতে বাধ্য হইব।

২। সে প্রতিপালন এই ধারা—যাহার শরীরের ব্যাঘাত হয়, তাহার পুত্র সন্তান থাকিলে ঐ পুত্র সন্তানদিগের উপনয়ন, বিবাহ এবং বিদ্যাশিক্ষা করাইতে হইবে এবং যতদিন না ঐ পুত্র সন্তানদের মধ্যে কেহ একজন উচিত মত অর্থোপার্জন করে, ততদিন তাহাদিগের সকলকে গ্রাসাচ্ছাদন দিতে হইবে। আর অবিবাহিতা কন্যা থাকিলে ঐ কন্যাদিগের উপযুক্ত পাত্রে বিবাহ দিতে হইবেক। আর উক্ত ভ্রাতার স্ত্রী বর্তমান থাকিলে, যতদিন তাহার পুত্র তাহাকে প্রতিপালন করিতে সক্ষম না হয়, ততদিন গ্রাসাচ্ছাদন দিব।

৩। উচিত মত অর্থোপার্জন যে বলা গিয়াছে বা যাইবে তাহা হাই-কোর্টের বা জেলা জজ আদালতের ওকালতি বা ব্যারিস্টারি বা এটর্ণিগিরি

বা ডাক্তারি বা অন্যূন এক শত টাকা বেতনের বা কমিশনের চাকরি বা অন্যূন দশ হাজার টাকার কারবারের দ্বারা যে উপার্জন হইবেক, তাহাকেই বলা যাইবেক। অন্য উপার্জনকে বলা যাইবেক না। ইত্যাদি ইত্যাদি।

দলিলটি বেশ দীর্ঘ। এতে কি কি করা কর্তব্য বলে এই ধরণের ২১ দফা আলোচনা আছে। ৬০ টাকার কোর্ট ফির কাগজে লিখে যথারীতি সাক্ষী-সাবুদ রেখে চার ভাইয়ে স্বাক্ষর করে ১৮৬৬ খ্রীষ্টাব্দের ৩০শে জুন তারিখে এই দলিলটি রেজিস্ট্রি করেছিলেন।

দলিলের প্রথমেই আছে—আমরা এক্ষণে চারি ভ্রাতা পৃথক অন্নে আছি।—এই ১৮৬৬ খ্রীষ্টাব্দে বা ১২৭৩ সালেরই কিছুদিন আগে যাদবচন্দ্র পুত্রদের পৃথক অন্ন করে দিয়েছিলেন। পৃথক হওয়ার কিছুদিন পরেই এঁরা এই দলিলটি করেছিলেন। অথচ আশ্চর্যের ব্যাপার এই যে, পৃথক হওয়ার সময় বড় ও সেজ পৈতৃক বসত বাটীর অংশ না পাওয়ায় বেশ ক্ষুণ্ণ হয়েছিলেন। কিন্তু এই দলিল থেকেই দেখা যাচ্ছে, বাহ্যত ক্ষুণ্ণ হলেও অন্তরে অন্তরে তখন ভাইয়ে ভাইয়ে যথেষ্ট মিলও ছিল।

১০৮৯ খ্রীষ্টাব্দে শ্যামাচরণ হঠাৎ অসুস্থ হন। সেই সময় তাঁর অসুখের সংবাদে বঙ্কিমচন্দ্র খুব উদ্বিগ্ন হয়ে পড়েন। তাঁর সুচিকিৎসার ব্যবস্থা করবার জন্য কর্মস্থল থেকে বঙ্কিমচন্দ্র তখন সঞ্জীবচন্দ্রকে যেসব চিঠি লিখেছিলেন, তার দুটি এখানে উদ্ধৃত করছি—

শ্রীচরণেষু,

…দাদার পীড়া মারাত্মক নহে, তজ্জন্য ব্যস্ত হইবেন না। গোড়ায় হোমিওপ্যাথিক ট্রিটমেণ্ট হইলে ট্যাপ করিবার প্রয়োজন হইত না। এক্ষণে ইহার ঔষধ আমি তাঁহাকে বলিয়া দিব। যদি আর কখন হয়, তবে প্রথমাবস্থায় ব্যবহার করিলে সহজে আরাম হইবে। যতদিন না নিঃশেষ আরাম হয়েন, ততদিন কলিকাতায় রাখিবেন। বোধ করি তাঁহার চিকিৎসার ব্যয় তাঁহাকে কিছুই বহন করিতে দেন নাই। সব আমার ব্যয়ে হওয়া কর্তব্য। টাকার প্রয়োজন হইলে উমাচরণকে বলিলে সে সরবরাহ করিবে। দাদার নিঃশেষ আরোগ্য সম্বাদের প্রতীক্ষায় রহিলাম। ইতি—১০ মাঘ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীচরণেষু,

…দাদার জন্য বিশেষ উদ্বিগ্ন আছি। কিন্তু আমার বেশ ভরসা আছে রক্ষা পাইবেন। তবে কালিকার তারিখে বাড়ির কাহারও পত্র না পাওয়ায় উদ্বিগ্ন হইয়াছি। শীঘ্র সম্বাদ লিখিবেন। ইতি—তাং ১৩ মাঘ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

চিকিৎসা ও শুশ্রূষার গুণে শ্যামাচরণ তখন কিছুটা সুস্থ হয়ে উঠলেন বটে, কিন্তু কিছুদিন পরেই সঞ্জীবচন্দ্র অসুস্থ হয়ে পড়লেন। সেই সময় সঞ্জীবচন্দ্রের অসুখের সংবাদ শুনে তাঁর রীতিমত চিকিৎসার জন্য সঞ্জীবচন্দ্রের পুত্র জ্যোতিশকে এবং পূর্ণচন্দ্রের পুত্র বিপিনকে বঙ্কিমচন্দ্র যে চিঠিগুলি লিখেছিলেন, এখানে তার কয়েকটা উদ্ধৃত করছি। জ্যোতিশকে লিখেছিলেন—

প্রিয়তমেষু,

তোমার পিতা কেমন আছেন? তাহার সম্বাদ লিখিবে। রীতিমত চিকিৎসা করাইবে। খরচপত্রের অকুলান হইলে আমাকে লিখিবে। পীড়া এ বৎসরের বর্ষ প্রবেশের ফলে হইতেছে। অধিক দিন থাকিবে না। ইতি—তাং ৯ আশ্বিন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

৺রাধাবল্লভের দেবত্র বিষয়ের বন্দোবস্তের কথা হইতেছে। আমি তাহাতে সম্মত নহি। কেন সম্মত নহি, তাহা বলিতে আমি বাধ্য নহি।

তোমার পিতা কেমন থাকেন, আমাকে মধ্যে মধ্যে লিখিবে। এবং রীতিমত চিকিৎসা করাইবে। আমার হাঁপানি সারিয়াছে। ইতি—তাং ১১ আশ্বিন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

বিপিনবাবু মাংস দুই চারি দিন দিতে নিষেধ করিলেন। বলিলেন, অন্যান্য নারিশিং ফুড দিবে। যথা—অল্প দুধ, মাছের ঝোল ইত্যাদি। একবেলা রুটি দিতে পার; কিন্তু দুইবেলা রুটি দিলে পেটের পীড়া বৃদ্ধি হওয়া সম্ভব। যদি চুঁচুড়ায় ভাল পাউরুটি পাও তবে তাহা দিতে পার। পেটে তিন আউন্স চলিতে পারে, কিন্তু বেশী পড়িলে রক্তস্রাব বাড়িবে, ইহাও বলিতে বলিলেন।

আফিম যে মাত্রায় খাইতেন, সেই মাত্রায় খাওয়াইতে বিশেষ নিষেধ করিলেন। বলিলেন যে, তাহা হইলে পেটের পীড়া সারিয়া যাইবে। আর একটা মুখ যাহা হইয়াছে, তজ্জন্য কোন চিন্তা নাই—কিন্তু সেটা বড় না হয়।

আমার নিজের ব্যবস্থা এক আধ ডোজ 'চায়না' দিবে। চায়না এই অবস্থায় বলকারক। আমি রবিবার দিন কাঁটালপাড়ায় যাইতে পারি—কাজ আছে। ইতি—তাং বৃহস্পতিবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

তোমার তিনখানা পত্র কাল সন্ধ্যার সময় পাইলাম।…

তোমার পিতাকে প্রত্যহ একবার করিয়া হিপার সালফ দিবে। তাহাতে যন্ত্রণার বিশেষ উপকার হইবে। আমি বোধ করি কাল কি পরশু দেখিতে যাইব। ইতি—শুক্রবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শেষের দুটি চিঠি বঙ্কিমচন্দ্র কলকাতা থেকে লিখেছিলেন। বঙ্কিমচন্দ্র যে কিছু কিছু চিকিৎসাবিদ্যা, বিশেষ করে হোমিওপ্যাথী চিকিৎসা জানতেন তা তাঁর এই চিঠি থেকেই জানা যায়।

মেজদার অসুখ নিয়ে তখন বঙ্কিমচন্দ্র অপর ভ্রাতুষ্পুত্র পূর্ণচন্দ্রের পুত্র বিপিনচন্দ্রকেও এই চিঠিটি লিখেছিলেন—

প্রিয়তমেষু,

মেজবাবুর রীতিমত চিকিৎসা করাইবে। ব্যয় জন্য কুণ্ঠিত হইবে না। আমার কাঁটালপাড়া যাওয়া দুর্ঘট। সুবার্বণ পুলিশ কোর্টের চার্জ আমার নিকট, 'কন্‌ফেশান অর ডাইয়িং ডিক্লারেশান' লিখিতে হয়। এজন্য কোথাও যাইতে বাসনা করি না। তবে নিতান্ত আবশ্যক হইলে তখন বিবেচনা করা যাইবে।

ডাক্তার যেরূপ বলিয়াছে, আমার সেরূপ বোধ হয় না। কোন চিন্তার বিষয় নাই। মেজবাবুর ওরূপ জ্বর হইয়া থাকে। এক্ষণে কেমন থাকে আগামীকালই আমাকে সংবাদ দিবে।

আমার নিজের ব্যবস্থা, এক আধ ডোজ চায়না দিবে। চায়না এই অবস্থায় বলকারক।

পুঃ আমি রবিবার কাঁটালপাড়ায় যাইব।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্র এত চেষ্টা সত্ত্বেও সঞ্জীবচন্দ্রকে আর সারিয়ে তুলতে পারলেন না। ১৮৮৯ এর ১৮ই এপ্রিল তারিখে সঞ্জীবচন্দ্রের মৃত্যু হয়। এই সময় শ্যামাচরণও আবার অসুস্থ হয়ে পড়েন এবং সঞ্জীবচন্দ্রের মৃত্যুর ঠিক ১১ দিন পরে তিনিও মারা যান। অল্প কয়েকদিনের ব্যবধানে দুই জ্যেষ্ঠ ভ্রাতারই মৃত্যু হওয়ায় বঙ্কিমচন্দ্র অত্যন্ত শোকাভিভূত হয়েছিলেন।

বঙ্কিমচন্দ্রের কোন পুত্র সন্তান না থাকায় একবার কথা হয়েছিল, তিনি জ্যোতিশচন্দ্রকে পোষ্যপুত্র হিসাবে গ্রহণ করতে পারেন। কিন্তু জ্যোতিশ-চন্দ্র তাঁর বাপমায়ের একমাত্র পুত্র ছিলেন বলে, তা নাকি সম্ভব হয়নি। তবুও বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে পুত্রবৎই স্নেহ করতেন।

জ্যোতিশের অভাবে-অভিযোগে, আপদে-বিপদে, দুঃখে-সুখে সব সময়েই বঙ্কিমচন্দ্র তাঁকে আশ্রয় দিয়েছেন। কিন্তু তাই বলে তিনি তাঁকে কখনও প্রশ্রয় দেন নি। জ্যোতিশ অন্যায় করলে তাঁকে যেমন তিনি তিরস্কার করেছেন, তেমনি জ্যোতিশের পিতৃঋণ শোধের ব্যাপারে, কন্যার বিবাহের কাজে প্রভৃতিতে তিনি শুধু পরামর্শদাতা হিসাবেই নয়, যথেষ্ট সময় এবং অর্থ দিয়েও সাহায্য করেছেন।

জ্যোতিশ চাকরি পাওয়ার আগে যখন কাঁটালপাড়ার বাড়িতে বসে এই কাকার অন্নে প্রতিপালিত হচ্ছিলেন, তখন অবশ্য বঙ্কিমচন্দ্র কখন কখন বাড়ির দু একটা কাজের ভার জ্যোতিশের উপর দিয়ে কতকটা নিশ্চিন্ত হতেন। বঙ্কিমচন্দ্র ঐ সময় প্রধানত নিজের কর্মস্থলে থাকতেন বলে চিঠি লিখে চিঠিতে উপদেশাদি দিয়ে কাজের কথা জানাতেন। বঙ্কিমচন্দ্রের এই ধরণের একটা চিঠি এখানে উদ্ধৃত করছি—

প্রাণাধিকেষু,

বারাসতের ডেপুটি ম্যাজিস্ট্রেট কেদারনাথবাবু রবিবার দিন প্রাতে কাঁটালপাড়ায় যাইবেন। আমার বৈঠকখানাটি ঝাঁট দিয়া সাফ করাইয়া টেবিল চৌকি পাতিয়া রাখিবা। শয়ন জন্য একখানি ছোট তক্তপোষ পাতিয়া দিবা। রন্ধন জন্য কোন চালা সাফ করাইয়া রাখিবা। রাত্রে শয়নের জন্য আমায় যেরূপ বিছানা দাও, সেইরূপ দিবা। কেদারবাবু বড় ভদ্র লোক, পরম বৈষ্ণব ও শুদ্ধাচার। তাঁহাকে সঙ্গে আনিবার জন্য স্টেশনে ৮।৷টার ট্রেনে লোক উপস্থিত থাকিলে ভাল হয়। ইতি—তাং ১৯মে

পুঃ

প্রাণাধিকেষু,

৺কর্তার সপিণ্ডন সময়ে সমাজ খাওয়ান হয় নাই। আগামী বুধবারে তাহার উদ্যোগ করিবার ইচ্ছা আছে। কালাচাঁদকে জিজ্ঞাসা করিবে, মঙ্গলবার দিন

বেলা ৪টার মধ্যে দেড় হাজার ভাল খাশ আম্র দিতে পারে কিনা। যদি দিতে পারে তবে কত করিয়া শ লইবে। যদি একটি আম্র টক্ বলিয়া ব্রাহ্মণেরা ফেলিয়া দেয়, তাহা হইলে তাহার দাম কাটা যাইবে, বিলক্ষণ করিয়া বুঝাইয়া দিবে। সানিতা অঞ্চলের কোন ব্যাপারি পাইলে অথবা নৈহাটির ষষ্ঠীতলা হইতে একজনকে ডাকাইয়া ঐরূপ বন্দোবস্ত করা সুবিধা বুঝিলে করিবে। হারাণ ঘোষকে জিজ্ঞাসা করিবে সে দধি ও ক্ষীর কত পরিমাণে ফরমাইস লইতে পারে। পাটপাড়ার কুম্ভকারকে ডাকাইয়া ৩০০ গেলাস ৪০০ কটরা ফরমাইস দিবা, বায়না টাকা আমি সোমবারে দিব। কেদারবাবুকে আনিতে তুমি নিজে গেলে ভাল হয়। তুমি তাঁহার পুত্রকে চেন, তাহার নাম আমি ভুলিতেছি, তাহার একখানা মান্থ্লি ম্যাগাজিন প্রকাশ হইয়াছিল। তিনি নড়াইলের জয়েণ্ট সাব রেজিস্ট্রার ছিলেন অথবা অদ্যাপি আছেন।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্রদের বসতবাটীতে দুটি বৈঠকখানা থাকা স্বত্বেও বঙ্কিমচন্দ্র বাড়ির সংলগ্নই পৃথক জমিতে বাগানসহ আলাদা আর একটি সুন্দর বৈঠকখানা তৈরি করেছিলেন। চিঠিতে এই বৈঠকখানার কথাই বলেছেন।

এই বৈঠকখানাটি সম্বন্ধে সেকালের সাহিত্য সমালোচক, বঙ্কিমচন্দ্রের স্নেহভাজন চন্দ্রনাথ বসু লিখেছেন—'গৃহটি একতালা। চট্টোপাধ্যায় মহাশয়-দিগের শিবের মন্দিরের দক্ষিণ পার্শ্বে। উহা বঙ্কিমবাবুর নিজের বৈঠকখানা। সুন্দর, পরিচ্ছন্ন, যেমন আপনি ছিলেন তেমনই। অধ্যয়নের সুবিধার জন্য এবং অপূর্ব লেখা লিখিবার ও বন্ধুদিগের সহিত অকৃত্রিম অপরিমেয় আলাপ করিবার উপযোগী নিভৃততার জন্য ঐ গৃহটি বঙ্কিমবাবুর বড়ই প্রিয় ছিল। উহা এখন সাহিত্যসেবীদিগের পীঠস্থান হইয়াছে।'—প্রদীপ, ১৩০৫

এই বৈঠকখানা গৃহে বসেই বঙ্কিমচন্দ্র 'বন্দেমাতরম্' সঙ্গীত, কৃষ্ণকান্তের উইল উপন্যাস প্রভৃতি রচনা করেছিলেন এবং শেষ দু বছর 'বঙ্গদর্শন'ও সম্পাদনা করেছিলেন। বাগান ও চারখানা কক্ষ বিশিষ্ট এই বৈঠকখানা ভবনেই বর্তমানে পশ্চিম বঙ্গ সরকারের স্থাপিত 'ঋষি বঙ্কিম গ্রন্থাগার ও সংগ্রহশালা।'

এই বৈঠকখানার সংলগ্ন বাগানটি সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের প্রতিবেশী ও আর এক স্নেহভাজন মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী লিখে গেছেন—'একটি ছোট্ট

ফুলের বাগান। দু কাঠাও পুরা হইবে না।...বাগানের ঠিক মাঝখানে একটি ছোট চৌকা, হাত খানেক উঁচা। তাহারও মাঝখানে আবার একটি চৌকা হাত খানেক উঁচা। চারিদিকেই যেন গ্যালারির মত। এই সমস্ত গ্যালারিতে চারিদিকেই টব সাজানো থাকিত। টবে নানারূপ রঙ্গিন ফুল ও পাতার গাছ। বাগানে আর যেটুকু জমি ছিল, তাহাতে শুরকির কাঁকর দিয়া রাস্তা করা। বাকি জমিতে যুঁই, জাঁতি, কুঁদমল্লিকা ও নবমালিকার গাছ। বর্ষাকালে ফুল ফুটিলে সব সাদা হইয়া যাইত এবং বৈঠকখানাটি গন্ধে ভরপুর হইয়া যাইত। বঙ্কিমবাবু বাগানটিকে বড়ই ভাল বাসিতেন। যতদিন তিনি বাড়ি থাকিতেন, বাগানটি খুব সাবধানে পরিষ্কার রাখিতেন ও মাঝে মাঝে অবসর পাইলে আলসেটিতে হেলান দিয়া বেঞ্চির উপর বসিয়া ফুলের শোভা দেখিতেন।' নারায়ণ—বৈশাখ ১৩২২

চিঠিতে যে '৺কর্তার সপিণ্ডন সময়ে সমাজ খাওয়ান হয় নাই' আছে, তার ইতিহাসটা হ'ল এই—১৮৮১ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসে বঙ্কিমচন্দ্রের পিতার মৃত্যু হলে, তখন বঙ্কিমচন্দ্ররা চার ভাইয়ে মিলে খুব ধুমধামের সঙ্গে পিতার শ্রাদ্ধ করেছিলেন। পিতার শ্রাদ্ধ সমারোহের সঙ্গে হলেও, পিতার সপিণ্ড-করণের সময় কিন্তু তেমন কিছু হয়নি, এমন কি সমাজ খাওয়ান পর্যন্ত হয়নি।

আগেকার দিনে পরস্পর সংলগ্ন কতকগুলি গ্রামের স্বজাতিদের নিয়ে এক একটি 'সমাজ' ছিল। শ্রাদ্ধাদিতে এই সমাজের লোকদের খাওয়ান তখন একটা রীতি ছিল। আজকাল এসব আর দেখা যায় না।

বঙ্কিমচন্দ্রের পিতার সপিণ্ডকরণের সময় কেন যে সমাজ খাওয়ান হয়নি, তার একটা কারণ ঘটেছিল। সেই কারণটি হচ্ছে—পিতার সপিণ্ডকরণের সময় বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ ভ্রাতা শ্যামাচরণ পীড়িত ছিলেন। শাস্ত্রানুসারে অসুস্থ শরীরে সপিণ্ডকরণ করা চলে না। এই অবস্থায় তখন ভাটপাড়ার কোন কোন পণ্ডিত বঙ্কিমচন্দ্রের মধ্যম ভ্রাতা সঞ্জীবচন্দ্রের পক্ষ নিয়ে, সঞ্জীবচন্দ্রই এখন সপিণ্ডকরণের অধিকারী এই মত প্রকাশ করেন। জ্যেষ্ঠ ভ্রাতার অনুপস্থিতিতে মধ্যম ভ্রাতা পিতার সপিণ্ডকরণ করুন, এই ইচ্ছা প্রকাশ করেন।

এই সময় ভাটপাড়ার আর এক দল পণ্ডিত কিন্তু বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠ ভ্রাতা পূর্ণচন্দ্রের পক্ষ নিয়ে বলেন—শাস্ত্রমতে জ্যেষ্ঠের অভাবে কনিষ্ঠ সপিণ্ডকরণের অধিকারী, মধ্যম নহেন। তখন পূর্ণচন্দ্রই, সঞ্জীবচন্দ্র ও বঙ্কিমচন্দ্রের অনিচ্ছা

সত্ত্বেও পিতার ঐ কাজ করেছিলেন। পূর্ণচন্দ্র ঐ সময় হুগলী আদালতে সামান্য বেতনে কেরাণীর কাজ করতেন। আর্থিক অবস্থা তখন তাঁর আদৌ ভাল ছিল না। বঙ্কিমচন্দ্রের ইচ্ছার বিরুদ্ধে পূর্ণচন্দ্র পিতার কাজ করেছিলেন বলে, সপিণ্ডকরণের সময় বঙ্কিমচন্দ্র পূর্ণচন্দ্রকে কোন অর্থ সাহায্য করেন নি। পূর্ণচন্দ্রও আর্থিক অসচ্ছলতা হেতু কোন প্রকারে পিতার কাজ করলেও সমাজ খাওয়াতে পারেন নি।

পূর্ণচন্দ্র সমাজ খাওয়াতে না পারায় বঙ্কিমচন্দ্র মনে ব্যথা পান। তাই সপিণ্ডকরণের কয়েক মাস পরে, সেই অসম্পূর্ণ কাজটি সম্পূর্ণ করতে মনস্থ করে বঙ্কিমচন্দ্র ভ্রাতুষ্পুত্র জ্যোতিশচন্দ্রের কাছে এই চিঠিটি লিখেছিলেন। বঙ্কিমচন্দ্র আয়োজনের ভার জ্যোতিশচন্দ্রের উপর দিয়ে কাজের দিন নিজে কাঁটালপাড়ায় উপস্থিত থেকে নিমন্ত্রিত সকলকে ভূরিভোজে আপ্যায়িত করেছিলেন। পূর্ণচন্দ্রের সঙ্গে অবশ্য আগেই এ নিয়ে তার মনোমালিন্য মিটে গিয়েছিল।

জ্যোতিশ কোন অন্যায় কাজ করলে, তাঁকে কাছে না পেলে বঙ্কিমচন্দ্র তখন চিঠি লিখেও তাঁকে কিরূপ তিরস্কার করতেন, এখানে তার একটা উদাহরণ দিচ্ছি।

মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রীর আসল নাম হরপ্রসাদ ভট্টাচার্য। যখন তিনি মহামহোপাধ্যায় বা শাস্ত্রী কিছুই হননি, সেই সময় একবার তিনি এবং জ্যোতিশচন্দ্র উভয়েই নিজেদের এলাকার নৈহাটি মিউনিসিপ্যালিটির কমিশনার হয়েছিলেন, কিন্তু কোন কারণে জ্যোতিশচন্দ্র হরপ্রসাদবাবুর উপর অসন্তুষ্ট হয়ে তাঁর বিরুদ্ধে উপরওয়ালার কাছে দরখাস্ত করেন। এই সংবাদ শুনেই বঙ্কিমচন্দ্র তখন জ্যোতিশচন্দ্রকে এই চিঠিটি লিখেছিলেন—

প্রাণাধিকেষু,

আমি শুনিলাম হরপ্রসাদ ভট্টাচার্যর নামে দরখাস্ত হইয়াছে, যাহাতে সে অপদস্থ হয়। আরও শুনিলাম তুমিই দরখাস্তের মূল। শুনিয়া দুঃখিত হইলাম। কাহারও গ্লানি করা বা কাহারও অনিষ্ট চেষ্টা করা আমাদের বংশের রীতি নহে, আমাদের বংশে কেহ কখন এমন কাজ করে নাই। তুমি কেন এরূপ করিতেছ, তাহা বুঝিতে পারিতেছি না। বিশেষ হরপ্রসাদ আমাদের আত্মীয়; আর আমার বিশ্বাস সে ভাল লোক। যদি সে কোন

দোষ করিয়া থাকে তবে যাহার কাছে সে অপরাধ করিয়াছে এবং যে বিচার-কর্তা তাহারাই বুঝিবে। তোমাকে এ বিষয়ের কর্তা কে করিল বলিতে পারি না। এ সকল তোমার অকর্তব্য। ইতি--তাং ১২ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

জ্যোতিশ কাকার এই চিঠি পেয়েই হরপ্রসাদবাবুর সঙ্গে মিটমাট করে নিয়েছিলেন।

জ্যোতিশ একশত টাকা মাইনের কর্মচারী। অথচ তাঁর সংসারে স্ত্রী ছাড়া পুত্র কন্যা পাঁচটি। অল্প বেতন হেতু তিনি কর্মস্থলে পরিবার নিয়ে যেতে পারেন নি। কাঁটালপাড়ার বাড়িতেই তাঁর পরিবার থাকত। ছুটিতে তিনি বাড়ি আসতেন। বঙ্কিমচন্দ্রও ছুটিতে কর্মস্থল থেকে বাড়ি এলে, আর শেষ বয়সে কাজ থেকে অবসর নিয়ে যখন কলকাতায় নিজের বাড়িতে থাকতেন, তখন প্রায়ই কাঁটালপাড়ায় গিয়ে জ্যোতিশের সংসার দেখে আসতেন। কারও অসুখ করলে ডাক্তারের ব্যবস্থা করতেন এবং প্রয়োজন হলে টাকাও দিতেন। তারপর কাঁটালপাড়া থেকে ফিরে জ্যোতিশকে তাঁর বাড়ির সংবাদ লিখে জানাতেন। এই ধরণের দুটি চিঠি এই—

প্রিয়তমেষু,

তোমার পত্র পাইয়াছি। আমি গত রবিবার বাড়ি গিয়া চিরণকে দেখিয়া আসিয়াছি। জ্বর অতি সামান্যই আছে। এক শত ডিগ্রির উপর আর ওঠে না।······ঘরে সিদ্ধ করিয়া যে সুরুয়া দেওয়া হইতেছে, তাহা 'জাগ্‌ড স্যুপ' তুল্য এবং তাহা সে জীর্ণ করিতেছে। চিরণের জন্য কোন চিন্তা নাই।···

ঊর্মিলার পীড়া অতি সামান্য। তাহার জন্য এক বোতল ডি গুপ্ত পাঠাইলাম। মক্কেশ্বর ডাক্তারকে নিযুক্ত করিয়া দিয়াছি। টাকা কড়ির জন্য আমি তাহার নিকট জামিন আছি।···

তোমার মাতার ও বধূমাতার ও অনিলের কাপড় কিনিয়া দিয়া আসিয়াছি। আর আর সমস্ত মঙ্গল। ইতি—তাং ১৮ জুন

চিঠির চিরণ বা চিরঞ্জীব ছিলেন জ্যোতিশচন্দ্রের জ্যেষ্ঠ পুত্র। অনিল সুন্দরী ও ঊর্মিলা যথাক্রমে জ্যোতিশের জ্যেষ্ঠা ও কনিষ্ঠা কন্যা।

এবার দ্বিতীয় চিঠিটি এই—

কল্যাণবরেষু,

আমি বাড়ি গিয়াছিলাম। কুপথ্য করিয়া চিরণের আবার একটু জ্বর হইয়াছে। তোমার কাছে না থাকিলে পথ্যাপথ্য ঠিক হইবে না। এক্ষণে ভাদ্র মাস, যাওয়া হইতে পারে না। কাজেই পূজার পর।

তোমার ছেলেদের একদিন পীড়া ছাড়া নাই। তাহার কারণ,··· পথ্যাপথ্যের অনিয়ম।

খরচপত্রের হিসাব পশ্চাৎ পাঠাইতেছি। কিন্তু ডাক্তার খরচ না কমাইলে তোমার সংসার চলা অসম্ভব। তোমার পিতার স্বর্গারোহণের পরেও মাসে গড়ে কুড়ি টাকা ডাক্তার খরচ। মক্কেশ্বরের হিসাব আনাইয়া দেখিয়াছি। তুমি যে টাকা পাঠাও তাহা যদি কেবল ডাক্তার খরচ ও চাকরাণ বেতনে যায়, তবে সংসার খরচ কিসে হইবে। যাহা অকুলান পড়ে তাহা এক্ষণে কোনমতে চালাইয়া দিব। কিন্তু আমার যেরূপ টানাটানি হইয়াছে তাহা তুমি আসিলে বুঝাইয়া দিব। তাহার নানা কারণ ঘটিয়াছে।

মাসিক ও সপিণ্ডকরণ সম্বন্ধে যাহা মানস করিয়াছ, তাহা করিতে পার, কিন্তু তোমার ছোট ছেলের এখনও একটু একটু জ্বর হইয়া থাকে।

জ্যোতিষ শাস্ত্রের গণনার উপর কিছুমাত্র বিশ্বাস করিবে না। আমি উহার অনেক পরীক্ষা করিয়া দেখিয়া এক্ষণে উহাতে বিশ্বাস পরিত্যাগ করিয়াছি।

সুরেশ কলিকাতায় থাকে, নরেশ ছাপরায়, কৈলাস সংসারের কিছু দেখেন না, যোগ অভ্যাস করেন। সুতরাং তোমার সংসার দেখিবার লোক সেখানে কেহ নাই। আর আর কথার উত্তর পশ্চাৎ লিখিব। ইতি—৬ ভাদ্র

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

চিঠির কৈলাস হলেন বঙ্কিমচন্দ্রের ভাগিনেয়। যাদবচন্দ্র তাঁর একমাত্র কন্যাকে বাড়ির নিকটে জায়গা দিয়ে বাড়ি করে দিয়েছিলেন। সুরেশ ও নরেশ কৈলাসের দুই পুত্র।

বঙ্কিমচন্দ্র নানা কারণে বিভিন্ন সময়ে জ্যোতিশকে অসংখ্য চিঠি লিখে ছিলেন। এমন কি অসুস্থতাবশত যখন নিজে লিখতে পারতেন না, তখন তিনি বলে যেতেন, আর তাঁর স্ত্রী রাজলক্ষ্মী দেবী লিখতেন। লেখা হলে সেই চিঠিতে তিনি নাম সই করে দিতেন। কখন বা তাঁর নির্দেশে রাজলক্ষ্মী দেবী নিজেই তাঁর স্বামীর হয়ে জ্যোতিশকে চিঠি লিখতেন। এখানে এই

ধরণের দুটি চিঠি দিচ্ছি। প্রথমটি রাজলক্ষ্মী দেবীর লেখা, কিন্তু বঙ্কিমচন্দ্রের শুধু নাম স্বাক্ষর ছিল, আর দ্বিতীয়টি নাম সহিসহ রাজলক্ষ্মী দেবীরই লেখা—

প্রিয়তমেষু,

তোমার পিতাকে আর অধিক কুইনাইন খাওয়াইও না। কলিকাতায় যদি যাইতে পারেন, তাহা হইলে সেইখানে কিছুদিন রাখিবে। আমি জ্বরে বড় কষ্ট পাইয়াছি। যশোর হইতে ডাক্তার ও ঔষধ আনাইয়া চিকিৎসা হইয়াছে। কাল রাত্রিতে জ্বর ছাড়িয়াছে। এই পত্রের সহিত তোমাদের সাংসারিক খরচ ১০০ পূজার ১০ ঠাকুর সেবার বাকি ৬ একুনে ১১৬ টাকা পাঠাইলাম। টাকা তোমার পিতার হাতে দিবে। তিনি কেমন আছেন তাহা লিখিবে। ঠাকুর সেবার বাকি টাকা কালাচাঁদ দাসের নিকট হইতে আদায় হয় নাই। ইতি—তাং ২২শে কার্তিক

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

১৮৮৫ খ্রীষ্টাব্দের জুন মাসে বঙ্কিমচন্দ্র হাওড়া থেকে যশোহর জেলার ঝিনাইদহে বদলি হন। চিঠিটি সেইখান থেকেই লেখা।

এবার দ্বিতীয় চিঠিটি—

বাবা,

তোমার পত্র বাবু পাইয়াছেন। বাবু পীড়িত, এইজন্য তোমার পত্রের উত্তর লিখিতে পারেন নাই। আজ ভাল আছেন। একটু সুস্থ হইলেই তোমার পত্রের উত্তর লিখিবেন। তোমার ছেলে ও মেয়েরা, তোমরা সকলে কেমন আছ, তাহা লিখিবে। ইতি—২০ কার্তিক

শ্রীরাজলক্ষ্মী দেবী

জ্যোতিশ পুলিশ ইন্‌সপেকটরের চাকরি করতেন এবং নিজের কর্মস্থলে থাকতেন। তাই তাঁর কন্যা অনিল সুন্দরীর বিয়ের ব্যাপারে পাত্র ঠিক করা থেকে শুরু করে বিয়ের অধিকাংশ ব্যয় বহন করা পর্যন্ত সমস্তই বঙ্কিমচন্দ্রকে করতে হয়েছিল এবং এ নিয়ে তাঁকে অনেক ঝঞ্ঝাটও ভোগ করতে হয়েছিল।

একটা প্রবাদ আছে, লাখ কথায় বিয়ে অর্থাৎ বিয়ের ব্যাপারটা এক কথায় বা সহজে বড় একটা হয় না। অনিলের বিয়ের সময়ও এমনি অনেক দেখাদেখি ও দেনাপাওনা নিয়ে বেশ দরাদরি হয়েছিল। তার কারণ জ্যোতিশের অবস্থা ভাল নয়, আর বঙ্কিমচন্দ্রই বা কত দেবেন!

এই বিয়ে নিয়েই জ্যোতিশকে লেখা বঙ্কিমচন্দ্রের তখনকার কয়েকটা চিঠি এই—

প্রিয়তমেষু,…অনিলের অনেক সম্বন্ধ আসিতেছে। কিন্তু টাকার অভাবে আমি কথা কহিতে পারিতেছি না। ইতি—তাং ২০ এপ্রিল

কল্যাণবরেষু,…অনিলের সম্বন্ধ যাহা বাঁকিপুরে হইতেছিল, তাহা ভাঙ্গিয়া গিয়াছে। শুনিতে পাই কাঁটালপাড়ার নবীন ভট্টাচার্য ভাঙচি দিয়াছে। শ্যামাচরণ বন্দ্যোপাধ্যায় এক্ষণে এলাহাবাদে পুত্রের সম্বন্ধ করিয়াছেন।

অন্যান্য পাত্র যাহা সন্ধান পাইয়াছি, তাহা অর্থ সাপেক্ষ। তবে শুনিতেছি যে কৃষ্ণধনের কনিষ্ঠ ভ্রাতা অবিবাহিত। তাহারা বড় টাকার কামড় করিবে না। তুমি একবার কৃষ্ণধনকে লিখিলে ভাল হয়। ইতি—তাং ১৫ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,…তোমার বাড়ি মেরামত নিজ খরচে করিয়াছি। নবীন ভট্টাচার্য বাঁকিপুরের শ্যামাচরণ বন্দ্যোপাধ্যায়ের ভাগিনেয়র নিকট বলিয়াছে যে, মেয়ের একটি আব আছে। সেজন্য সে সম্বন্ধ ঘটিল না।…

কল্যাণবরেষু,…সে পাত্রটির বয়স ৩৫।৩৬ বৎসর। সে সম্বন্ধ ত্যাগ করিলাম। এখন অনিলকে পাঠাইবে না। অন্য সম্বন্ধ শীঘ্র করিব।

অগ্রহায়ণ মাসে বিবাহ দিব। ইতি—তাং ৬ আগষ্ট

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্র অগ্রহায়ণ মাসে অনিলের বিয়ে দেবেন বললেও অগ্রহায়ণে বিয়ে দিতে পারেন নি। বছর প্রায় শেষ হয়ে এল। এমন সময় চৈত্র মাসে বঙ্কিমচন্দ্রের জামাতা রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায় একটি পাত্রের সন্ধান দিলেন। রাখালবাবু তখন মেদিনীপুরে ডেপুটি ম্যাজিস্ট্রেট। রাখালের চিঠি পেয়ে বঙ্কিমচন্দ্র আবার জ্যোতিশকে লিখলেন—

প্রিয়তমেষু,

নীলমণি টাকা পাইয়াছে কিনা লিখিবে। বাবু বিশ্বেশ্বর বন্দ্যোপাধ্যায় একজন ডেপুটি কালেক্টর ছিলেন। এখন অর্দ্ধেক পেনসন পান। তাহা ছাড়া দুই শত টাকা বেতনের চাকরি করেন। বিষয় আশায় ভূসম্পত্তিও মন্দ নহে। তাঁহারা রুদ্ররাম চক্রবর্তীর সন্তান, তিনি তিন পুরুষে। তাঁহার পুত্র অশ্বিনীকুমারের বয়স আন্দাজ ২৫ বৎসর। মেদিনীপুরের কালেকটরিতে অ্যাসিষ্টাণ্ট ট্রেজারার। বেতন ৪০ টাকা। ছেলে আমি বিশেষ জানি—

অতি সচ্চরিত্র। তাহার স্ত্রী বিয়োগ হইয়াছে। আজকাল বিবাহ করিবে। রাখাল তাহার সহিত তোমার কন্যার সম্বন্ধ উপস্থিত করিয়াছেন। বিশুবাবু রাজী হইয়াছেন। চৈত্র মাসে কন্যা দেখিতে আসিবেন। বিশেষ কিছু দিতে হইবে না বোধ হয়। তোমার ছোট কাকার তিনি বিশেষ বন্ধু। তাঁহার কথায় সব কম হইতে পারে। তোমার মত কি, তাহা লিখিবে। যদি এ সম্বন্ধে তুমি অসম্মত হও, তবে ইহার অপেক্ষা ভাল কিছুতেই পাওয়া যাইবে না। ইতি—তাং ১৮ মার্চ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কয়েকদিন পরেই জ্যোতিশকে আবার লিখলেন—

কল্যাণবরেষু,

...বিশ্বেশ্বরবাবু গুড ফ্রাইডের সময়ে আসিয়া অনিলকে দেখিতে যাইবেন। পূর্ণচন্দ্র কি আমি সঙ্গে যাইব।

বিশ্বেশ্বরবাবু খুব সঙ্গতিপন্ন লোক। রুদ্ররাম চক্রবর্তীর সন্তান। তিন পুরুষে। বাড়ি পুঁড়া খোড়াগাছি। বসিরহাটের নিকট। বাড়ি বড় মানুষের মত। ইতি—তাং বুধবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বিশ্বেশ্বরবাবু মেয়ে দেখতে আসবেন সব ঠিক, কিন্তু হঠাৎ আবার গোল দেখা দিল। রাখালই তখন মেদিনীপুর থেকে জ্যোতিশকে লিখলেন—

জ্যোতিশচন্দ্র,

অনিলের বিবাহের গোল। বিশু বলিতেছেন—'ভুবনো-গাধা' তাঁহাকে ফর্দ দেখায় নাই। এখন ডাকে পাঠাইয়াছে। এখন আর তিনি বেশী চাহিবেন না। নগদ ১০১ এর স্থলে ২০১ এবং আর দুইখানা গহনা—অনন্ত এবং হার পাইলে বিবাহ দিতে পারেন। বিশু চেঁচামেচি অনেক করিতেছেন, মুখভঙ্গীও নানারূপ। মোটামুটি আমি বুঝিয়াছি—১৫১ টাকা নগদ এবং আর একখানা গহনা অনন্ত পাইলে বিবাহ দিতে বিশুবাবু বাধ্য আছেন। শ্বশুর মহাশয়কে লিখিলাম। তুমি কলিকাতায় গিয়া তাঁহার মত করাইয়া পত্র লেখাইবে। আশীর্বাদ কার্য বন্ধ আছে। এখানকার মঙ্গল।—রাখাল

রাখালের চিঠি পেয়ে বঙ্কিমচন্দ্র আবার বিশ্বেশ্বরবাবুকে চিঠি দিলেন। শেষে গহনা ও টাকার ব্যাপারে রফা হলে, বিশ্বেশ্বরবাবু একদিন বঙ্কিমচন্দ্রের কলকাতার বাড়িতে এসে পাত্রী দেখে আশীর্বাদ করে গেলেন।

অনিলের এই বিয়ের খরচ নিয়েই জ্যোতিশকে লেখা বঙ্কিমচন্দ্রের আর একটা চিঠি পাওয়া গেছে। সেটিও এখানে উদ্ধৃত করছি। এই সব ঘরোয়া চিঠিগুলি থেকে সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্রের জীবনের আর একটা দিকের পরিষ্কার পরিচয় পাওয়া যায়। চিঠিটি এই—

কল্যাণবরেষু,

তুমি ৬০০ টাকার ফর্দ করিয়াছ, তাহাতে কোন মতে হইবে না। দানসামগ্রী ও বরাভরণ ১৫০ টাকায় হইবে না। ২০০ টাকা লাগিবে। আর বালা চীক ইয়াররিং ও মল ২৫০ টাকার কম হইবে না। তুমি দুই শত টাকা মাত্র ধরিয়াছ। তুমি বোধ করি জান না যে এখন গিনি সোনার ভরি ২৫ টাকা করিয়া। তাহা ছাড়া বিবাহের দিন পুরোহিত নাপিত চাকরবাকরকে বিদায় করিতে হইবে এবং ঘটক বিদায়ও কিছু লাগিতে পারে। সেও আরও পঞ্চাশ টাকা। অতএব নয় শত টাকার উপর খরচ পড়িবে। পক্ষান্তরে তোমার ছোট কাকা আর টাকা দিতে পারিবেন কিনা বলিতে পারি না। কেননা ছোট বউমার পীড়া বৃদ্ধি হওয়ায় ইংরেজ ডাক্তার ও অন্যান্য ডাক্তার ও দাই ও ঔষধ পথ্যে অনেক টাকা ব্যয় হইয়াছে। আমিও যে টাকা 'রেজ' করার চেষ্টা করিব স্থির করিয়াছিলাম, তাহাতে এখনও কৃতকার্য হইতে পারি নাই। তাহা পাইলেও জমা ছয় শত, খরচ নয় শত এইরূপ দাঁড়াইতেছে। এ বিবাহ যে ঘটিবে এমন বোধ হয় না। তবে আমি চেষ্টার ত্রুটি করিব না।

গোষ্ঠযাত্রায় ৪০।৪২ টাকা খরচ হয়, কৃষ্ণ ২০।২৫ টাকা খরচ করিতে চাহিতেছে। কৃষ্ণকে কে কর্তা করিল তাহা জানি না। তাহার কথায় ৺রাধাবল্লভের দুর্দশা করিতে হইবে কেন, তাহা বুঝি না। যেমন খরচ হয়, তেমনি হইবে। যে শরিক বলিবে, আমি খরচ দিতে পারিব না, সে যেন আমাকে তাহার অংশ ইজারা দেয়, আমি পর্বাহ ও পালার ব্যয় নির্বাহ করিব। সবিশেষ উপদেশ দিয়া উমাচরণকে কাল পাঠাইব। ইতি—তাং ৩০ চৈত্র

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কৃষ্ণ বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠভ্রাতা শ্যামাচরণের এক পুত্র। ইনি বাড়িতে থেকে ঐ সময় গৃহদেবতা রাধাবল্লভের ১লা বৈশাখের উৎসব গোষ্ঠযাত্রায় ব্যয় সংকোচ করতে চাইলে, বঙ্কিমচন্দ্র ক্ষুণ্ণ হয়ে ঐ কথা লিখেছিলেন। এটা শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের মৃত্যুর পরের সময়কার ঘটনা।

অনিলের বিবাহে জ্যোতিশচন্দ্রের ছোট কাকা পূর্ণচন্দ্র ৫০ টাকা, আর জ্যোতিশচন্দ্র নিজে কয়েক শ দেন। বাকি সমস্ত টাকাই বঙ্কিমচন্দ্র নিজে দিয়েছিলেন।

সঞ্জীবচন্দ্রের প্রচুর ঋণ থাকায় এবং জ্যোতিশেরও চাকরি হচ্ছে না দেখে, যাদবচন্দ্র উইল করার পরে-পাওয়া নিজের একটা সম্পত্তি জ্যোতিশের নামে লেখাপড়া করে দেন। সঞ্জীবচন্দ্রের মৃত্যুর পর তাঁর পাওনাদাররা স্বল্প বেতনের কর্মী জ্যোতিশের নামে মামলা মোকদ্দমা করতে উদ্যত হলে, বঙ্কিমচন্দ্র নিজেই তখন পাওনাদারদের সঙ্গে কথাবার্তা বলেন এবং জ্যোতিশকে তাঁর ঠাকুরদার দেওয়া জমি বিক্রি করে দেনা শোধ করতে উপদেশ দেন। জ্যোতিশের এক তো নতুন চাকরি ও বিদেশে কর্মস্থলে থাকেন, তার উপর জমি জায়গা বিক্রির ব্যাপারে পাছে খরিদ্দারেরা তাঁকে ঠকায়, এই ভেবে বঙ্কিমচন্দ্র নিজেই জ্যোতিশের কাছ থেকে একটা পাওয়ার অব অ্যাটর্ণি বা বিক্রয় করার অধিকারনামা লিখিয়ে নেন। বঙ্কিমচন্দ্র নিজেও তখন চাকরি করতেন। তাই পরিচিত লোকদের দিয়েই উচিত মূল্যে জ্যোতিশের জমি বিক্রির চেষ্টা করেছিলেন। জমি বিক্রয়ের টাকার সঙ্গে নিজেও কিছু দিয়ে জ্যোতিশকে ঋণমুক্ত করেছিলেন। জ্যোতিশচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের ঐ সময়কার কয়েকটা চিঠি এই—

প্রিয়তমেষু,

মুড়াগাছার জমি বিক্রয়ের জন্য রামময় যাইতে প্রস্তুত আছে। তিনি শতকরা ৪ টাকা কমিশন চাহেন। আর ৪৮০০ টাকার উপর অর্থাৎ পূর্বে যে দর পাইয়াছিল তাহার উপর যে মূল্য করিতে পারিবেন তাহার অর্দ্ধেক চান। তিনি বলেন পূর্বে মেজবাবু থাকিয়া এইরূপ কথা হইয়াছিল। এক্ষণে ঐরূপ বন্দোবস্তে তোমার মত আছে কিনা লিখিবে।

রামময় বলেন যে, পূর্বে নীলমণি একটা দর আনিয়া মেজবাবুর কাছে দিয়াছিল। আর রামময় (অথবা তাঁহার প্রেরিত কোন লোক) আর একটা দর আনিয়াছিলেন। সেই রকম কাগজ তোমার কাছে আছে। রামময় তাহা দেখিতে চাহিয়াছেন। যদি মত হয়, তবে তাহা পাঠাইয়া দিবে।

নীলমণিও আসিয়াছে। নীলমণিকেও পাঠাইতে পারি। কিন্তু সেও

কিছু কমিশন না পাইলে বোধ হয় মন দিয়া একাজ করিবে না। তোমার কি মত হয় লিখিবে।

বলাইবাবুর সহিত সাক্ষাৎ করিয়া এইরূপ স্থির করিয়াছি যে, ফাল্গুন মাস পর্যন্ত নালিশ স্থগিত থাকিবে। ইহার মধ্যে মুড়াগাছার জমি বিক্রয় করিয়া আমি তাঁহাকে টাকা দিব। তুমি নিজে আসিয়া বিক্রি লেখাপড়া ও রেজিস্ট্রি করিয়া দিবার সম্ভাবনা নাই। আমার নামে ঐ জমি বিক্রয় করার ও রেজিস্ট্রি করার পাওয়ার অব অ্যাটর্ণি তুমি সেখান হইতে রেজিস্ট্রি করিয়া পাঠাইলে আমি সকল কার্য নির্বাহ করিতে পারিব। বলাইবাবু ঐরূপ একখানি পাওয়ার অব অ্যাটর্ণি দেখিতে চাহেন, নহিলে তাঁহার বিশ্বাস হয় না।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এই চিঠির বলাইবাবু হলেন কলকাতার বৌবাজারের দুর্গাচরণ পিতুরি লেনের পাওনাদার বলাইচাঁদ দত্ত। রামময় হলেন বঙ্কিমচন্দ্রদের গৃহদেবতা রাধাবল্লভের পুরোহিত রামময় ভট্টাচার্য। রাধাবল্লভের সেবার জন্য যে ব্রহ্মোত্তর জমিদারী ছিল, তার দেখাশুনা করতেন নীলমণি বা নীলমণি চট্টোপাধ্যায়। ইনি বঙ্কিমচন্দ্রদের আর একজন কর্মচারী ছিলেন।

বঙ্কিমচন্দ্র চিঠিতে যে 'পাওয়ার অব অ্যাটর্ণি'র কথা বলেছিলেন, সে সম্বন্ধে পরে তিনি নিজেই পাওয়ার অব অ্যাটর্ণি মুশাবিদা করে জ্যোতিশের কাছে পাঠিয়ে দিয়েছিলেন। দিয়ে তখন তাঁকে এই চিঠিটি লিখেছিলেন—

কল্যাণবরেষু,

নানা কারণে তোমার পত্রের উত্তর লিখিতে বিলম্ব ঘটিয়াছে। তোমার পুত্রের চক্ষু এক্ষণে কেমন আছে লিখিবে ও তোমার মধ্যমা কন্যা কেমন আছে লিখিবে।

পাওয়ার অব অ্যাটর্ণি মুশাবিদা করিয়া পাঠাইলাম। যত শীঘ্র হয় পাঠাইবে। ইহা তোমার মহাজনেরা না দেখিলে নালিশ স্থগিত থাকিবে না। প্রেমচাঁদ আঢ্যের পুত্র এজন্য আমার কাছে আসিয়া ছিলেন। নীলমণি আমাকে না বলিয়াই মুড়াগাছা চলিয়া গিয়াছে। রামময় যে কাগজ চাহিয়া ছিলেন, তাহা তুমি পাঠাও নাই। এজন্য রামময়কে মুড়াগাছায় পাঠান হয় নাই।

কৈলাস তোমার জমি লইল না। কৈলাস এক্ষণে দেশে নাই। কাশী গিয়াছেন। জমি লইবেন না, এইরূপ অভিপ্রায় প্রকাশ করিয়া গিয়াছেন।

কীর্তি এক্ষণে তোমার নামে নালিশ করিতে চাহিতেছেন। মিয়াদ অতীত হইল বলিয়াই নালিশ করা। একখানা খত্ লিখিয়া দিলে বা ঐ জমি তাঁহাকে বন্ধক লিখিয়া দিলে বোধ করি স্থগিত রাখিতে পারেন। তুমি যদি বল যে আমি পিতার উত্তরাধিকারীত্ব সূত্রে কিছুই পাই নাই, এ জন্য তাঁহার ঋণ পরিশোধ করিতে বাধ্য নই। তাহার উত্তর এই যে, ঐ ভূমিটুকু তুমি উত্তরাধিকারিত্ব সূত্রে পাইয়াছ। অতএব তাঁহার ঋণের জন্য বিক্রীত হইতে পারিবে। ডিক্রি হইবে। আমার বিবেচনায় ঐ জমি কীর্তির নিকট বন্ধক রাখিলেই ভাল হয়। কীর্তি বোধ করি তোমাকে পত্র লিখিয়াছে। কিরূপ উত্তর দাও আমাকে লিখিবে। ইতি—তাং ২৯ ডিসেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এই চিঠির কৈলাস হলেন বঙ্কিমচন্দ্রের ভাগিনেয় কৈলাসচন্দ্র মুখোপাধ্যায়। আর কীর্তি হলেন বঙ্কিমচন্দ্রের জ্ঞাতি ভাইপো। কীর্তিবাবু ভাগলপুর কোর্টের একজন প্রখ্যাত আইনজীবী ছিলেন।

জ্যোতিশচন্দ্র কাকার মুশাবিদা অনুযায়ী পাওয়ার অব অ্যাটর্ণি লিখে তাঁর কাছে পাঠিয়ে দিলে, বঙ্কিমচন্দ্র তখন আবার জ্যোতিশচন্দ্রকে লিখেছিলেন—

কল্যাণবরেষু,

তোমার প্রেরিত আমমোক্তার নামা ও কাগজপত্র পাইলাম। নীলমণিকে আমি বিষয় বিক্রয়ের কথা বলিয়া দিয়াছি এবং সেও দর আনিবে বলিয়া গিয়াছে। তোমার হিস্যার দেবত্রের টাকা সে আমাকে দিয়াছে। ব্রহ্মত্রের কিছু দেয় নাই। তাহার জন্য তাহাকে তাগিদ লিখিলাম। টাকা পাইলে তাহা হইতে কীর্তিকে কিছু সুদ পাঠাইব। একথা কীর্তিকে লিখিলাম।

পরম্পরায় শ্রুত হইলাম তুমি সেখানে দেনা করিতেছ। ইহা কদাচ করিবে না, তাহা হইলে চাকরি থাকিবে না। চাকরি না থাকিলে তোমাদিগের খাইবার আর উপায় নাই। আমার পরমায়ু ফুরাইয়াছে—সে ভরসা আর করিও না।

আমি এমনও শুনিয়াছি যে, তোমার এই দেনা করার জন্যই সাহেব তোমার উপর অসন্তুষ্ট হইয়াছেন। অতএব আর দেনা করিবে না। যাহা করিয়াছ, তাহা সত্বরেই পরিশোধ করিবে। বেতন হইতে পরিশোধ না করিতে পার, কত টাকা অকুলান পড়ে, তাহা লিখিবে। তোমার ব্রহ্মত্রের

টাকা আসিলে তাহা হইতে উহা পাঠাইব। কেননা চাকরি রক্ষা করা সর্বাগ্রে কর্তব্য। নচেৎ অন্ন জুটিবে না।

একশত টাকা বেতনে অনায়াসে চলা উচিত। ইহাতে যে চলে না, ইহা তোমার দোষ ভিন্ন নহে।

তোমার জন্য চাউল পাঠাইতে নীলমণিকে লিখিয়াছি। ইতি—তাং ২৯ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্রের মুশাবিদা করা সেই পাওয়ার অব অ্যাটর্ণি বা আমমোক্তার নামাটি ছিল এই—

মহামহিম…

লিখিতং শ্রীজ্যোতিশচন্দ্র চট্টোপাধ্যায় পিতা সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় সাং কাঁটালপাড়া পঃ হাবিলিশহর, পোষ্ট ও সাবরেজিস্ট্রারি নৈহাটি, ডিস্ট্রিক্ট রেজিস্ট্রারি ২৪ পরগণা কস্য মোক্তারনামা পত্রমিদং কার্য্যঞ্চাগে জেলা ২৪ পরগণার অন্তর্গত ডায়মণ্ডহারবার সাবডিভিশনের অধীন মুড়াগাছা ও অন্যান্য পরগণার মধ্যে আমার লাখরাজ ব্রহ্মোত্তর জমি যাহা আমার পিতামহ যাদবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় তাঁহার খুড়ি মৃত দিগম্বরী দেবীর ওয়ারিশ সূত্রে প্রাপ্ত হইয়া ভোগ দখল করত পরে আপন স্বেচ্ছাপূর্বক আমাকে দান করিয়াছেন, ঐ সম্পত্তি সমুদয় আমি অবিবাদে এ যাবৎ ভোগদখল করিয়া আসিতেছি। সম্প্রতি আমার ঋণ পরিশোধার্থে উহা বিক্রয় করা আবশ্যক হইয়াছে। কিন্তু আমি কার্যোপলক্ষে বিদেশে থাকা হেতু স্বয়ং উপস্থিত হইয়া ঐ বিক্রয়ের কার্য সমাধা করিতে না পারা প্রযুক্ত আমার আমমোক্তার নিযুক্ত করা আবশ্যক। এজন্য জেলা ২৪ পরগণা, সাবরেজিস্ট্রারি নৈহাটি, স্টেশন নৈহাটির অধীন কাঁটালপাড়া গ্রামনিবাসী আমার খুল্লতাত, হাল শহর পটলডাঙ্গা ৫ নম্বর প্রতাপ চাটুজ্যের গলি নিবাসী শ্রীযুক্তবাবু বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়কে আপন আমমোক্তার নিযুক্ত করিলাম। মোক্তার …আমার পক্ষ হইতে উপযুক্ত লাখরাজ ব্রহ্মোত্তর ভুমি সম্পত্তি বিক্রয়ার্থে খরিদ্দার ঠিক করিয়া খরিদ্দারদিগের সহিত দর ধার্য করত বিক্রয়মূল্য গ্রহণান্তর বিক্রয় কোবলা লেখাপড়া করিয়া আমার নাম দস্তখত ও আপন নাম ব-কলম দস্তখত করিয়া রেজিস্ট্রারি জন্য এলাকাধীন রেজিস্ট্রারি আপিসে

দলিল দাখিল ও সভায় জবাব ও···ইত্যাদি ওয়ারিশ গ্রহণ ও দলিলাদি ওয়ারিশ এবং রেজিস্ট্রারি জন্য যে কোন কার্য আবশ্যক হইবেক তাহা ও ফিস্ আদি দাখিল প্রভৃতি যে কোন কার্য করিবেন তাহা আমার স্থির কৃতের ন্যায় কবুল ও মঞ্জুর, এতদর্থে মোক্তারনামা লিখিয়া দিলাম। ইতি—

জ্যোতিশচন্দ্র তাঁকে লেখা কাকা বঙ্কিমচন্দ্রের চিঠিগুলি যেমন যত্ন সহকারে রেখে দিয়েছিলেন, তেমনি সেগুলির সঙ্গে বঙ্কিমচন্দ্রের এই আমমোক্তার নামার মুশাবিদাটিও রেখেছিলেন।

বঙ্কিমচন্দ্র নিজে উদ্যোগী হয়ে জ্যোতিশচন্দ্রের কিছু জমি জায়গা বিক্রি করে সেই টাকার সঙ্গে নিজেও কিছু দিয়ে তাঁকে ঋণমুক্ত করে দিয়েছিলেন।

বঙ্কিমচন্দ্র তখন আলিপুরের ডেপুটি ম্যাজিস্ট্রেট এবং কলকাতায় নিজের বাড়িতে সপরিবারে বাস করছেন। সেই সময় তাঁর স্ত্রী রাজলক্ষ্মী দেবী জ্যোতিশচন্দ্রকে এক চিঠিতে লিখেছিলেন--

বাবা, কাল তোমাকে আমি বলিয়াছিলাম যে, কাঁটালপাড়ায় যাইব। সকল বিবেচনা করিয়া বলি নাই। আমি মনে করিয়াছিলাম আজ আপিস বন্ধ।

আজ তোমার সেজকাকা আপিসে যাইবেন। সেই সমস্ত বেলা শরৎ একা থাকিবে। এই জন্য আমি আজ যাইতে পারিলাম না। তুমি কিছু মনে করিও না।

এ অবস্থায় আমার যাওয়া উচিত নহে। তাহা তুমি বুঝিতে পারিতেছ। তোমরা সকলে কেমন আছ লিখিবে। ১ বৈশাখ

শ্রীমতী রাজলক্ষ্মী দেবী

এই চিঠির শরৎ হলেন বঙ্কিমচন্দ্র ও রাজলক্ষ্মী দেবীর জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী। শরৎকুমারী দেবী তখন বিবাহিতা হলেও ঐ সময় তাঁর বাবা-মার কাছে ছিলেন। তাঁর স্বামী রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায় তখন ডেপুটি ম্যাজিস্ট্রেট হিসাবে তাঁর কর্মস্থল মেদিনীপুর শহরে ছিলেন।

রাজলক্ষ্মী দেবী যে ১লা বৈশাখ তারিখে কাঁটালপাড়ায় যাবেন বলেছিলেন তার কারণ, সেখানে ১লা বৈশাখ তাঁদের গৃহদেবতা রাধাবল্লভের গোষ্ঠযাত্রা উৎসব হয়।

রাধাবল্লভ এইদিন মন্দির ছেড়ে কাঁটালপাড়া গ্রাম পরিক্রমা করেন। পুরোহিত রাধাবল্লভ বিগ্রহকে নিয়ে গ্রাম ঘুরে মন্দিরেরই অদূরে গোষ্ঠঘরে এসে সেখানে তাঁকে রাখেন। গোষ্ঠঘরে একটা বেশ বড় গোলাকার বাঁধান জায়গা—যার নাম গোষ্ঠপিঁড়ি—তার উপর সিংহাসনে রাধাবল্লভ সন্ধ্যা পর্যন্ত থাকেন। গোষ্ঠঘরের সামনেই ছোট মাঠের মত অনেকটা ফাঁকা জায়গা। ঐদিন এই ফাঁকা জায়গায় একটা ছোটখাট মেলা বসে। বিকালে ঐ গোষ্ঠ-ঘরেই রাধাবল্লভকে 'বৈকালী' অর্থাৎ বিকালের ভোগ দেওয়া হয়। এই ভোগে সাধারণত তখনকার গ্রীষ্মকালীন সব রকমের ফল ও মিষ্টান্ন থাকে।

পরে ঐ সব ভোগের ফল ও মিষ্টান্ন সাধারণের মধ্যে বিতরণ করা হয়। সন্ধ্যায় রাধাবল্লভ মন্দিরে ফিরে যান।

রাধাবল্লভের এই গোষ্ঠযাত্রা উৎসব আজও আছে। তবে রাধাবল্লভের গ্রাম প্রদক্ষিণটা কমে পাড়ার মধ্যে সীমাবদ্ধ হয়েছে এবং গোষ্ঠপিঁড়িটা বর্তমান থাকলেও গোষ্ঠঘরটি আজ আর নেই। এছাড়া ঐ উৎসবের অনুষ্ঠান সবই এখনও চলে আসছে।

রাধাবল্লভের এইরূপ বার মাসে তের পার্বণ হলেও, তাঁর রথযাত্রা উৎসবই হল সব চেয়ে সেরা। এই রথের সময়ও রাধাবল্লভ মন্দির ছেড়ে নিকটস্থ গুঞ্জবাড়িতে গিয়ে আট দিন থাকেন এবং সেখানেই তাঁর ভোগের ব্যবস্থা হয়। ঐ আট দিনের প্রতি দিন তিনি এক এক বেশে, যেমন—কালীয় দমন, গোষ্ঠবিহার প্রভৃতি রূপে বিরাজ করেন।

বঙ্কিমচন্দ্রদের বাড়ির দক্ষিণে গোষ্ঠপিঁড়ি ও গুঞ্জঘরের সামনে যে ফাঁকা জায়গা সেখানে এখনও প্রতি বছর রথের সময় আট দিন বেশ জাঁকজমকের মেলা হয়। এই রথের উৎসব সম্বন্ধে মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী লিখে গেছেন—

'বঙ্কিমবাবুর বাড়ি আমার বাড়ি হইতে বেশী দূর নয়। নৈহাটি স্টেশন হইতে তাঁহার বাড়ি যতটুকু দক্ষিণ, আমার বাড়ি ততটুকু উত্তর-পশ্চিম। তাঁহাদের বাড়িতে রাধাবল্লভ বিগ্রহ আছে। খুব জাঁকালো নিত্য ভোগ হয়, রোজ দশ সের চাল রান্না হয়, আর নয় সিকা করিয়া নিত্য বাজার খরচ বন্দোবস্ত আছে। রাধাবল্লভের বার মাসে তের পার্বণ। কিন্তু রথে খুব জাঁক হয়। রথখানি পিতলের বেশ বড়। রথের সময় বঙ্কিমবাবুদের বাড়ির দক্ষিণে একটি খোলা জায়গায় বেশ একটি মেলা হয়। মেলা আট দিন হয়।

...রাধাবল্লভের বাটীর গেটের বাহিরেই গুঞ্জবাড়ি। একখানা খুব বড় পাঁচচালা ঘর। ...রথের সময়...পাঁচচালায় কৃষ্ণ আট দিন থাকেন।...

এই ঘরের সামনে একখানি প্রকাণ্ড আটচালা। চারিদিক খোলা। গুটি-কতক চোকা থামের উপর দাঁড়াইয়া আছে।...এই আটচালায় রথের সময় যাত্রা, নাচ, গান কীর্তন প্রভৃতি হইত। এখন দুই-এক দিন যাত্রা হয় মাত্র, আগে আট দিনই খুব জমজমাট থাকিত।'—নারায়ণ, বৈশাখ ১৩২২

এখন রথে জাঁকজমকের মেলা হলেও যাত্রা আর হয় না। পাঁচচালা

ঘরটির জায়গায় এখন একটি ছোট পাকা গুঞ্জঘর হয়েছে। কিন্তু আটচালাটির আজ আর কোন অস্তিত্বই নেই। আর বর্তমানে রাধাবল্লভের ভোগের চালের বরাদ্দ কমে গেলেও সেদিনের তুলনায় এখনকার দুর্মূল্যের জন্য বাজার খরচের বরাদ্দ কিন্তু অনেক বেড়ে গেছে।

বঙ্কিমচন্দ্ররা চার ভাইয়ে মিলে বাড়িতে পিতাকে দিয়ে যেমন একটি বড় শিব মন্দির প্রতিষ্ঠা করিয়ে ছিলেন, তেমনি মায়ের নামে এই রথও করে ছিলেন। মায়ের নামে রথ করায় এই হয়েছিল যে, সিধা রথ ও উল্টোরথ উভয় দিনেই মা আগে রথের রশি স্পর্শ করে দিতেন। তারপরে সাধারণে রথ টান্‌ত। রথের দীর্ঘ রশি অন্তঃপুরে বাড়ির ভিতরে চলে যেত, সেখানেই বঙ্কিমচন্দ্রের মা রথের রশি স্পর্শ করতেন। তাঁর মৃত্যুর পর বাড়ির কোন বয়োজ্যেষ্ঠা মহিলা রশি স্পর্শ করে দিতেন। ঐ প্রথা আজও চলে আসছে। এখন বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠভ্রাতা পূর্ণচন্দ্রের প্রপৌত্র সুনন্দন চট্টোপাধ্যায়ের স্ত্রী বাণী দেবী রথের রশি স্পর্শ করে দেন। সুনন্দনবাবুর মৃত্যু হওয়ায় রথের উৎসবের দেখাশুনা করেন তাঁর দুই ছোট ভাই সুনির্মলবাবু ও সুবঙ্কিমবাবু।

বঙ্কিমচন্দ্রের বহু চিঠিপত্রে রাধাবল্লভের উল্লেখ আছে। রাধাবল্লভের উপর তাঁর অগাধ বিশ্বাস ও ভক্তি ছিল। কিরূপ ভক্তি ছিল, এখানে ভ্রাতুষ্পুত্র জ্যোতিশচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের একটা চিঠি উদ্ধৃত করে তার উদাহরণ দিচ্ছি। বঙ্কিমচন্দ্র লিখেছিলেন—

প্রিয়তমেষু,

আগামীকাল বুধবার খোকার অন্নপ্রাশন হইবে। তোমার আসা হইবে না ইহাতে দুঃখিত আছি। সম্প্রতি একটা ভুল হইয়াছে। ৺রাধাবল্লভ ঠাকুরের প্রণামী অগ্রে দেওয়া উচিত। তাহা মধ্যমবাবুর মারফৎ আমার পাঠান উচিৎ ছিল। ভুলক্রমে তাহা হয় নাই। এক্ষণে তুমি···ঠাকুরকে কল্য দুই প্রহরের মধ্যে প্রণামী দিবে। মেজবাবু যখন যাইবেন তাঁহার মারফৎ ঐ টাকা আমি পাঠাইব। ইতি—তাং ১৩ কার্তিক।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

চিঠির খোকা হলেন বঙ্কিমচন্দ্রের দৌহিত্র, আর মধ্যমবাবু বা মেজবাবু হলেন সঞ্জীবচন্দ্র।

সঞ্জীবচন্দ্র ঋণগ্রস্ত অবস্থায় মারা গেলে, তাঁর মৃত্যুর পর বঙ্কিমচন্দ্র কিভাবে জ্যোতিশচন্দ্রকে পিতৃঋণ থেকে মুক্ত করেছিলেন, সে কথা আগে বলেছি। এবার সঞ্জীবচন্দ্রের ঐ ঋণ সংক্রান্তই একটা অন্য কথা বলছি—

সঞ্জীবচন্দ্রের জীবিতকালে একবার তাঁর এক পাওনাদার পাওনা আদায়ের জন্য কোর্টে নালিশ করে ডিক্রি পান। ডিক্রি পেয়ে সঞ্জীবচন্দ্রের বাড়ি ঘর ক্রোক করার ব্যবস্থা করেন। সঞ্জীবচন্দ্র তখন বিভ্রান্ত হয়ে ভাইদের কা'কেও কিছু না বলে বাড়ি থেকে চলে যান।

জ্যোতিশকে লেখা ঐ সময়কার দুটি চিঠি—একটি পূর্ণচন্দ্রের ও একটি বঙ্কিমচন্দ্রের—পাওয়া গেছে। সেই চিঠি দুটি এই—

প্রাণাধিকেষু,

গতকল্য তোমার পিতার পত্র পাইয়া বড় ব্যস্ত হইয়াছি। লিখিয়াছেন যে, তাঁহার নামে দস্তক বাহির হইয়াছে। সেজন্য তিনি কাঁটালপাড়া হইতে গিয়াছেন। কি অবস্থাতে গিয়াছেন এবং তাঁহার সহিত কে গিয়াছেন ও কোথায় গিয়াছেন, তাহা অতি সত্বর লিখিবা। কেননা আমি বড় ব্যস্ত হইয়াছি জানিবা।

এই পত্রের উত্তর পোষ্ট কার্ডে কদাচ লিখিবা।

শ্রীপূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়
বুধবার

প্রিয়তমেষু,

তোমার পিতাকে আসিতে লিখিয়াছি। কিন্তু তিনি আমার পত্র পাইতেছেন না। ঘুরিয়া বেড়াইতেছেন।

অত ভীত হইও না। দ্বার খুলিয়া রাখিও—পিয়াদা অন্দরে যাইতে যায়, আগে স্ত্রীলোকদিগকে সরাইয়া দিও। ইতি—তাং ২৭ মাঘ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

সঞ্জীবচন্দ্রের মৃত্যুর পর তাঁর জাল প্রতাপচাঁদ, কণ্ঠমালা প্রভৃতি গ্রন্থের ব্যাপারে জ্যোতিশকে লেখা বঙ্কিমচন্দ্রের কয়েকটি চিঠি পাওয়া গেছে। সেই চিঠিগুলিতে অবশ্য কিছু কিছু অন্য কথাও আছে। যাই হোক, সেই চিঠিগুলি এই—

প্রিয়তমেষু,

নীলমণির দ্বারা জমি বিক্রয় না হওয়ায় রামময় ভট্টাচার্যকে তিন টাকা খরচ দিয়া মুড়াগাছায় পাঠাইয়া ছিলাম। তিনিও কিছু করিতে পারেন নাই। তবে পৌষ মাঘ মাসে পুনর্বার গিয়া কিছু করিতে পারেন, এমন ভরসা দিয়াছেন। এইমাত্র। মহাজনেরা ততদিন থাকে কদাচ। চেষ্টা করিব।

ভুবন সাহার ৪০ টাকা ১২ আনার মধ্যে ছোটবাবু দশ টাকা মাত্র স্বীকার করেন। তাগাদা পাঠাইয়াছেন। আমিও ঐ টাকা ভুবন সাহাদিগকে দিয়াছি। এক্ষণে তাহাদের ১৩ টাকা ১২ আনা মাত্র বাকি রহিল।

তোমার অন্দর মহল কতক কতক মেরামত করিয়াছি। জল আর পড়ে না।

জাল প্রতাপচাঁদ যদি গুরুদাস চাটুয্যাকে না দেওয়া যায়, তবে উহা আউট অব্ ডিমাণ্ড হইয়া যাইবে। কেন না, তুমি যে টাকা খরচ করাইয়া উহা ছাপাইতে পার, এমন সম্ভাবনা নাই। আমারও সাধ্য নাই যে উহা খরচ দিয়া ছাপাই।

তুইশত টাকা খরচ করিয়া কণ্ঠমালা ছাপাইয়া ছিলাম, তাহার এক পয়সা পাই নাই। অতএব গুরুদাস চট্টোপাধ্যায়কে দেওয়া নিতান্ত কর্তব্য বিবেচনা করিলাম। নইলে উহা আউট অব্ ডিমাণ্ড হইবে। গুরুদাস ৬০ টাকার বেশী কিছুতেই দিতে স্বীকৃত হইল না। এজন্য ষাট টাকাতেই এক এডিশন দিয়াছি। টাকা পাইয়াছি এবং তোমার অন্যান্য টাকা আমার হাতে যাহা আসিয়াছিল, তাহার জমা খরচ নিম্নে লিখিতেছি—

| জমা— | | খরচ— |
|---|---|---|
| মুড়াগাছার খাজনা | | ভুবন সাহা—২০৲ |
| মাঃ নীলমণি— | ২৮৲ | রামময়কে মুড়াগাছায় |
| ঐ বাবত আমার উপর বরাত— | ২৫৲ | পাঠানো খরচ—৩৲ |
| মাঃ গুরুদাস চট্টোপাধ্যায়— | ৬০৲ | তোমাকে পাঠাইয়াছি—২৫৲ |
| | | রাজকুমার পাল—৫৭৲ |
| | ১১৩ টাকা | |
| | | ১০৫ টাকা |

বাকি ৮ টাকা মজুত আছে। উহা কেদারবাবু ও বামা গোয়ালাকে সুধের বাবত দিব। উহাদের সাবেক ও হাল কত পাওনা লিখিবে।

রাজকুমার পাল এখনও ২০ টাকা হাল বাবত পাইবে। তাহাকে আপাতত আমাকে দিতে হইবে।

তোমার বাড়ি মেরামত নিজ খরচে করিয়াছি।...

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

তোমার জমি কীর্তি লইবেন না। সারদা লইতে চাহেন। দুই শত টাকা মূল্য দিতে চাহেন। উহা অতি অল্প বলিয়া আমি কোন উত্তর দিই নাই।

কণ্ঠমালা তোমার কথামত ৪ আনা মূল্যে বেচিয়াছি। ৭৩৫ কপি ছিল ১৮৩ টাকা ১২ আনা মূল্য। আমার খরচা বাদে বোধ করি ৫০ টাকা তোমার পাওনা হইবে। হিসাব ঠিক করিয়া তোমাকে লিখিব। টাকা তোমাকে পাঠাইব কি এখানে থাকিবে লিখিও।

আমার কাছে তোমার যে টাকা ছিল, তাহার মধ্যে ছয় টাকা বিপিন মোকদ্দমা খরচা জন্ম লইয়াছে। ইতি—তাং ১৩ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এই চিঠির কীর্তি হলেন বঙ্কিমচন্দ্রের জ্ঞাতি ভাইপো, সে কথা আগে বলেছি। সারদা ছিলেন কীর্তিবাবুর আপন কাকা। ইনিও বঙ্কিমচন্দ্র ও তাঁর ভাইদের মত ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। কণ্ঠমালা সঞ্জীবচন্দ্রের একটি ছোট আকারের উপন্যাস। এর আসল দাম ছিল চার আনার বেশী।

কল্যাণবরেষু,

তোমার কন্যার বিবাহে যে খরচ হইয়াছে, তাহার তোমরা কাঁটালপাড়ায় যে হিসাব করিয়াছিলে, তাহা সমস্তই ভুল। এখানে ঠিক করিয়া হিসাব করায় দেখা গেল ৭০৫ টাকা সাড়ে পাঁচ আনা খরচ হইয়াছে। হিসাব আমার কাছে আছে। যখন এ দিকে আসিবে, দেখিয়া যাইতে পার। না আস, তবে উমাচরণকে লিখিলে সে তোমাকে নকল পাঠাইয়া দিবে।

এই ৭০৫ টাকা সাড়ে পাঁচ আনার মধ্যে আশীর্বাদী ফেরৎ জমা... টাকা বাদ যাইবে। বাকি থাকে ৬৭৯ টাকা সাড়ে দশ আনা অর্থাৎ সাড়ে পাঁচ আনা কম ৬৮০ টাকা।

উহার মধ্যে পাওয়া গিয়াছে—

| | |
|---|---|
| মাঃ ছোটবাবু— | ৫০৲ |
| মাঃ শিবগোপালবাবু | ১৫০৲ |
| মাঃ নিজ— | ২০০৲ |
| | ৪০০ টাকা |

| | |
|---|---|
| খরচ— | ৬৮০৲ |
| জমা— | ৪০০৲ |
| বাকি | ২৮০ টাকা |

এই ২৮০ টাকার মধ্যে ৫০ টাকা শিবগোপাল দিবেন ভরসা করি। বাকি টাকার জন্য যে উপায় করিয়াছি, তাহা আজিকার ডাকে যে বহি পাঠাইলাম তাহা দেখিলে বুঝিতে পারিবে।

ঐ বহিখানির একচেটিয়া লইবার জন্য গুরুদাস চট্টোপাধ্যায় আপাতত দুই শত টাকা মাত্র দিয়াছেন। বাকি টাকা বই বিক্রয় করিয়া ক্রমশঃ দিবেন। সে এখন দুই বৎসর আড়াই বৎসরের কথা।

বই ছাপাইতে ১১×৪=৪৪ টাকা খরচ পড়িয়াছে। আর কাগজেরও ঐ মূল্য অর্থাৎ চুয়াল্লিশ টাকা পড়িয়াছে। ৪৪+৪৪=৮৮ টাকা আমি ঐ দুইশত টাকা হইতে দিয়াছি। বাকি ১১২ টাকা তোমার কন্যার বিবাহের বাজার দেনা শোধ দিতেছি। ২৮০ টাকার ভিতর ঐ ১১২ টাকা বাদ গিয়া থাকিবে ১৬৮ টাকা। শিবগোপাল ৫০ টাকা দিলে বাকি থাকিবে ১১৮ টাকা। তাহা এক্ষণে আমি বাজার দেনা রাখিব। কিন্তু বেশী দিন পারিব না।

ঐ পুস্তক সমস্ত বিক্রয় হইলে যাহা পাওয়া যাইবে, তাহার হিসাব দিতেছি।

ছাপা হইয়াছে—১০০০ কপি

বাদ প্রেস কপি— ১

গবর্ণমেণ্ট—১

দপ্তরীর কাছে কম ছিল

হওয়া সম্ভব—৩

যতীশবাবু—১
চন্দ্রনাথবাবু—১
নিজ—১
ছোটবাবু—১
হিন্দু পেট্রিয়ট ফর রিভিউ—১
যতীশকে বিতরণ জন্য
পাঠান যাইবে—৫
নিজ বিতরণ জন্য
রাখিব—১

---

১৬

বাকি—৯৮৪ কপি
মূল্য বার আনা হিসাবে—৭৩৮ টাকা
বাদ কমিশন ২৫ টাকা হিসাবে ১৮৪॥

৫৫৩॥
আদায়—৩৫৩॥

ইহার মধ্য হইতে লইব বাঁধাই খরচ ১৩০ টাকা। বাকি ২২৩ টাকা আট আনার মধ্যে বিবাহের খরচ যাহা বাজার দেনা আছে, তাহা কাটিয়া লইব। যদি শিবগোপাল আর কিছু না দেয় তাহা হইলে তুমি ২২৩॥ – ১৬৮=৫৫॥ অর্থাৎ ৫৫॥ টাকা মাত্র পাইবে। ইহার ভিতরে কিছু এড্ভারটাইজমেণ্ট খরচ যাইবে। বাকি যাহা কিছু থাকিবে, তাহা বোধ হয় পাইতে তিন বৎসর।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এখানে যে বইটির হিসাব দেওয়া আছে, সেই বইটি হল—সঞ্জীবনী সুধা। 'সঞ্জীবনী সুধা'য় আছে—সঞ্জীবচন্দ্রের লেখা দামিনী, রামেশ্বরের অদৃষ্ট, ও পালামৌ এবং বঙ্কিমচন্দ্রের লেখা সঞ্জীবচন্দ্রের একটি ছোট জীবনী।

এই চিঠিগুলি থেকে তখনকার দিনে বই ছাপানোর ব্যয় অর্থাৎ কাগজের দাম, ছাপানোর খরচ, দপ্তরী খরচ কিরূপ ছিল, তার একটা পরিষ্কার হিসাব পাওয়া যায়। আর বঙ্কিমচন্দ্র যে কিরূপ হিসাবী-মানুষ ছিলেন তাও জানা যায়।

জ্যোতিশচন্দ্রকে লেখা এই সব চিঠি ইত্যাদি জ্যোতিশচন্দ্র সযত্নে রেখে দিয়েছিলেন। কাঁটালপাড়ায় ঋষি বঙ্কিম গ্রন্থাগার ও সংগ্রহশালা স্থাপিত হলে এগুলি তাঁর পুত্র শতঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় সেখানে দান করেন। এই প্রতিষ্ঠানের সৌজন্যেই কিছু চিঠি ইত্যাদি এই প্রবন্ধে প্রকাশ করা গেল। এর মধ্যে কয়েকটা চিঠি ইতিপূর্বে প্রকাশিত হলেও অধিকাংশই অপ্রকাশিত। এখনও বেশ কিছু চিঠি অপ্রকাশিত থেকে গেল। তার কারণ, একই বিষয়ের উপর প্রায় একই ধরণের অনেকগুলি করে চিঠি থাকায়, সেগুলির মধ্যে থেকে কয়েকটা করে নিয়ে এখানে দিয়েছি। জ্যোতিশের চাকরি, কন্যার বিয়ে, জমি বিক্রয়, ঋণশোধ প্রভৃতি নিয়ে আরও চিঠি আছে। সেগুলি থেকে বেছে আরও কিছু চিঠি এই বইয়ের শেষে 'পরিশিষ্টে' দিয়েছি। সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের কয়েকটা অপ্রকাশিত চিঠিও ঐ সঙ্গে পরিশিষ্টে দিয়েছি।

পিতা, ভ্রাতা ও ভ্রাতুষ্পুত্রকে বাংলায় লেখা বঙ্কিমচন্দ্রের এই পারিবারিক চিঠিগুলি ছাড়া বাংলায় লেখা তাঁর আরও গোটাকয়েক চিঠি পাওয়া গেছে। এগুলি তিনি লিখেছিলেন, বান্ধব-সম্পাদক কালীপ্রসন্ন ঘোষ, সাহিত্য সমালোচক গিরিজাপ্রসন্ন রায়চৌধুরী, সাহিত্যিক রাজকৃষ্ণ রায়, শ্রীশচন্দ্র মজুমদার, প্রবাহ-সম্পাদক ঠাকুরদাস মুখোপাধ্যায়, কলকাতার শোভাবাজার রাজবাড়ির কুমার বিনয়কৃষ্ণ দেব, ভূদেব মুখোপাধ্যায়, গুরুদাস বন্দ্যোপাধ্যায়, দ্বিজেন্দ্রনাথ ঠাকুর প্রভৃতিকে। এগুলি সবই আগে কোন না কোন পত্রিকায় অথবা বইয়ে প্রকাশিত হয়েছে। যেমন, কুমার (পরে রাজা) বিনয়কৃষ্ণ দেবকে লেখা চিঠিটি প্রকাশিত হয় ১২৯৯ সালের ২৩শে শ্রাবণের 'সঞ্জীবনী' পত্রিকায়। এটি হিন্দু সমাজ নিয়ে লেখা একটি দীর্ঘ চিঠি। এখানে সেই চিঠিটি উদ্ধৃত করছি—

অশেষ গুণসম্পন্ন শ্রীযুক্ত বিনয়কৃষ্ণ দেব

আশীর্বাদভাজনেষু—

আপনি আমাকে যে কয়েকটি প্রশ্ন জিজ্ঞাসা করিয়াছেন, ধর্মশাস্ত্র ব্যবসায়ীরাই তাহার উপযুক্ত উত্তর দিতে সক্ষম। আমি ধর্মশাস্ত্রব্যবসায়ী নহি, এবং ধর্মশাস্ত্রবেত্তার আসন গ্রহণ করিতেও প্রস্তুত নহি। তবে সমুদ্রযাত্রা সম্বন্ধে যে আন্দোলন উপস্থিত, তৎসম্বন্ধে দুই একটি কথা বলিবার আমার আপত্তি নাই।

প্রথমত শাস্ত্রের দোহাই দিয়া কোন প্রকার সমাজ সংস্কার যে সম্পন্ন

হইতে পারে, অথবা সম্পন্ন করা উচিত, আমি এমন বিশ্বাস করি না। যখন মৃত মহাত্মা ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় বহুবিবাহ নিবারণ জন্য শাস্ত্রের সাহায্য গ্রহণ করিয়া আন্দোলন উপস্থিত করিয়াছিলেন, তখনও আমি এই আপত্তি করিয়াছিলাম এবং এখনও পর্যন্ত সে মত পরিবর্তন করার কোন কারণ আমি দেখি নাই। আমার এরূপ বিবেচনা করিবার দুইটি কারণ আছে। প্রথম এই যে, বাঙ্গালী-সমাজ শাস্ত্রের বশীভূত নহে—দেশাচার ও লোকাচার বশীভূত। সত্য বটে যে, অনেক সময়ে লোকাচার শাস্ত্রানুযায়ী, কিন্তু অনেক সময় দেখা যায় যে, লোকাচার শাস্ত্রবিরুদ্ধ। যেখানে লোকাচার এবং শাস্ত্রে বিরোধ সেইখানে লোকাচারই প্রবল।

উপরিউক্ত বিশ্বাসের দ্বিতীয় কারণ এই যে, সমাজ সর্বত্র শাস্ত্রের বিধানানুসারে চলিলে সামাজিক মঙ্গল ঘটিবে কিনা সন্দেহ। আপনারা সমুদ্রযাত্রার সম্বন্ধে শাস্ত্রের বিধান সকল অনুসন্ধান দ্বারা বাহির করিয়া সমাজকে তদনুসারে চলিতে পরামর্শ দিতে ইচ্ছা করিতেছেন। কিন্তু সকল বিষয়েই কি সমাজকে শাস্ত্রের বিধানানুসারে চলিতে বলিতে সাহস করিবেন? ধর্মশাস্ত্রের একটি বিধি এই—ব্রাহ্মণাদি শ্রেষ্ঠ বর্ণের পরিচর্যাই শূদ্রের ধর্ম। বাঙ্গলার শূদ্রেরা কি সেই ধর্মাবলম্বী? শাস্ত্রের ব্যবস্থা এখানে চলে না। আপনারা কেহ চালাইতে সাহসী হয়েন কি? চেষ্টা করিলেও এ ব্যবস্থা চালান যায় কি? হাইকোর্টের শূদ্র জজ জজিয়তি ছাড়িয়া বা সৌভাগ্যশালী শূদ্র জমিদার জমিদারের আসন ছাড়িয়া ধর্মশাস্ত্রের গৌরবার্থ লুচিভাজা ব্রাহ্মণের পদসেবায় নিযুক্ত হইবেন কি? কোন মতেই না। বাঙ্গালী-সমাজ প্রয়োজন মতে ধর্মশাস্ত্রের কিয়দংশ মানে। প্রয়োজন মতে অবশিষ্টাংশ অনেক কাল বিসর্জন দিয়াছে, এবং সেইরূপ প্রয়োজন বুঝিলে অবশিষ্টাংশ বিসর্জন দিবে। এমন স্থলে ধর্মশাস্ত্রের ব্যবস্থা খুঁজিয়া কি ফল? আমার নিজের বিশ্বাস যে, ধর্ম সম্বন্ধে এবং নীতি সম্বন্ধে সামাজিক উন্নতি (রিলিজিয়াস অ্যাণ্ড মরাল রিজিনিরেশন) না ঘটিলে, কেবল শাস্ত্রের বা গ্রন্থ বিশেষের দোহাই দিয়া সামাজিক প্রথা বিশেষ পরিবর্তন করা যায় না। আমার প্রণীত কৃষ্ণচরিত্র বিষয়ক গ্রন্থে ইহা আমি সবিস্তারে বুঝাইয়াছি। আমি উপরে বলিয়াছি যে, সমাজ দেশাচারের অধীন; শাস্ত্রের অধীন নহে। এই দেশাচার পরিবর্তন জন্য ধর্ম সম্বন্ধীয় এবং নীতি সম্বন্ধীয় সাধারণ উন্নতি ভিন্ন উপায়ান্তর নাই। এই সাধারণ উন্নতি কিয়ৎ পরিমাণে ঘটিয়াছে বলিয়াই এই আন্দোলন উপস্থিত হইয়াছে। এই

সৌভাগ্য। কারণ মুখের কথা তখনই অন্তর্হিত হইত, কিন্তু পত্রখানি যত্ন করিয়া রাখিলে শত বৎসর থাকিতে পারে। আমি উহা যত্ন করিয়া তুলিয়া রাখিব এবং আমার মৃত্যুর পর ঐরূপ যত্ন করিয়া তুলিয়া রাখিবার জন্য আমার দৌহিত্রদিগকে বলিয়া যাইব। কারণ, উহাতে আপনি আমাকে বলিয়াছেন যে, 'আপনার সম্মানে বঙ্গবাসী মাত্রেরই সম্মান করা হইয়াছে ও সম্মানও সম্মানিত হইয়াছে।' অন্যে একথা বলিলে তাহার মূল্য যাহাই হউক, আপনি সত্যবাদী ও সমাজের শিরোভূষণ স্বরূপ, অতএব আপনার এই উক্তি আমার বংশে চিরস্মরণীয় ও চিররক্ষণীয়।

যখন বিষবৃক্ষ অনুবাদিত হইয়া প্রথম পরিচিত হয়, তখন একখানি ইংরেজি সংবাদপত্র ( স্কটসম্যান ) বলিয়া ছিলেন যে ঐ গ্রন্থ সংস্কৃত 'এপিক' কাব্যের 'এপিসোড' গুলির সহিত তুলনীয়, এবং একজন বলিয়াছিলেন যে সফোক্লেস প্রণীত এন্টিগণ চরিত্রের পর আর ইহার তুল্য স্ত্রী-চরিত্র কোন সাহিত্যে সৃষ্ট হয় নাই। এ সকল কথা আমি বড় গৌরবের কথা মনে করিয়া ছিলাম। কিন্তু আপনার উক্তি আমার পক্ষে তদপেক্ষা অধিকতর গৌরবের হইয়াছে। ইতি—১৯ পৌষ ১৩০০ [ ২ জানুয়ারি ১৮৯৪ ]

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

চিঠির 'সম্মান' হ'ল বঙ্কিমচন্দ্রের সি. আই. ই. উপাধি লাভ।

ভূদেববাবুকে একবার লিখেছিলেন—

শ্রদ্ধাস্পদেষু,

তিনকড়িবাবুর নিকট এক সেট পুস্তক দিয়াছি। তন্মধ্যে আর একটি নূতন পুস্তক ধর্মতত্ত্ব আছে। ঐ গ্রন্থ-পাঠকালে আপনার যাহা কিছু মনে উদয় হয় অথবা গ্রন্থকারকে বলিবার প্রয়োজন হয়, তাহা যদি অনুগ্রহ করিয়া মার্জিনে নোট করিয়া রাখেন, তবে ভবিষ্যতে উপকৃত হইতে পারিব।...

আর একবার একটি চিঠিতে লিখেছিলেন—

শ্রদ্ধাস্পদেষু,

আপনার অনুগ্রহ-পত্র পাইয়াছি। আমার পুস্তকগুলি আপনি নিজে ষ্টেশনে আসিয়া লইয়া গিয়াছেন এবং অনুরুদ্ধ না হইয়াও পাড়িয়া থাকেন, ইহার অপেক্ষা পুস্তকের আদর আর কি বেশী হইতে পারে? ইহাই আমার আশার অতীত ফল।

পুস্তকগুলি যেরূপ বাজারে বিক্রয় হয়, সেইরূপ বাঁধানই আপনাকে পাঠান হইয়াছে; ভাল করিয়া বাঁধান হয় নাই। সকলগুলি এক রকম বাঁধান এবং বাঁধান ইহার অপেক্ষা ভাল হয়, এইরূপ করিয়া বাঁধাইয়া পাঠাইবার ইচ্ছা ছিল। কিন্তু বাঁধান পুস্তক আবার বাঁধাইতে গেলে, ছোট মার্জিন আরও ছাঁটা পড়িয়া যাইবে, এবং আবাঁধা পুস্তক এক সেট পুরা হয় না, এজন্য যেমন ছিল, তেমনি পাঠাইতে বাধ্য হইয়াছি। উনবিংশ শতাব্দীতে বাঙ্গালা গ্রন্থেরও একটু বাহ্য সৌষ্ঠব চাই, এজন্য পুস্তকগুলি সোনার জলে এবং কাপড়ে বাঁধাইয়া বিক্রয় করিয়া থাকি।

গীতা পুনশ্চ 'প্রচারে' প্রকাশিত হইতেছে। যদি আপনার দেখিবার ইচ্ছা হয়, তবে পাঠাইতে পারি। উহাতে আপনার দেখিবার যোগ্য কিছু নাই, ইহা বলা বাহুল্য। তবে আমরা কি ভাবি, কি করি, ইহা বোধ হয় দেখিতে আপনার ইচ্ছা হইতে পারে। ইতি—

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

ভূদেববাবুর উপর বঙ্কিমচন্দ্রের আরও একটি শ্রদ্ধার উদাহরণ দিচ্ছি—বঙ্গীয় সাহিত্য পরিষদের সভাপতি পদের জন্য পরিষদের উদ্যোক্তারা বঙ্কিম-চন্দ্রের কাছে অনুরোধ নিয়ে গেলে, তিনি তখন তাঁদের বলেছিলেন—ভূদেববাবু বেঁচে থাকতে ঐ পদে সভাপতি হওয়া তাঁর শোভা পায় না।

হুগলিতে ডেপুটি ম্যাজিস্ট্রেট থাকাকালে বঙ্কিমচন্দ্র চুঁচুড়ায় ভূদেববাবুর বাড়ির নিকটেই বাসা ভাড়া করে থাকতেন। ঐ সময় ভূদেববাবুর পুত্র মুকুন্দদেব মুখোপাধ্যায় ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি পেলে, ভূদেববাবুর অনুরোধে বঙ্কিমচন্দ্র মুকুন্দদেববাবুকে এজলাসে নিজের কাছে বসিয়ে কাজ শিখিয়েছিলেন।

মুকুন্দদেববাবুর কন্যা লেখিকা অনুরূপা দেবীর যখন বিয়ে হয়, তখন ভূদেববাবু এবং বঙ্কিমচন্দ্র উভয়েই জীবিত ছিলেন। অনুরূপা দেবীর বিয়ের একটা চিঠি দেখেছি। সে চিঠি ছাপা হয়েছিল ভূদেববাবুর নামেই। ভূদেববাবু তখন পৌত্রীর বিবাহে বঙ্কিমচন্দ্রকেও নিমন্ত্রণ করতে ভোলেন নি। তিনি বঙ্কিমচন্দ্রকে নিজেদের বন্ধু ও আত্মীয় হিসাবেই বিবেচনা করতেন।

বঙ্কিমচন্দ্রের সময়ে রাজকৃষ্ণ রায় একজন খ্যাতনামা লেখক ছিলেন। ইনি কবিতা, উপন্যাস, প্রহসন, নাটক—সব মিলিয়ে প্রায় ৭০ খানি গ্রন্থ রচনা

করেছিলেন। ইনি সংস্কৃত মহাভারতকে সহজ বাঙ্গলা পদ্যে অনুবাদ করে খণ্ড খণ্ড হিসাবে প্রকাশ করতে থাকলে, তখন ঐ অনুবাদ পড়ে বঙ্কিমচন্দ্র স্বেচ্ছায় এঁকে একটি চিঠি লিখেছিলেন। সেই চিঠিটি আগে একবার রাজকৃষ্ণবাবুর জীবনীতে প্রকাশিত হলেও অনেকেরই অজানা। তাই ঐ চিঠিটি এখানে উদ্ধৃত করছি—

বঙ্কিমচন্দ্র লেখেন—আমি আপনার কৃত মহাভারতের পদ্যানুবাদ দেখিয়া বিশেষ প্রীত হইয়াছি। বাঙ্গালা ভাষায় মহাভারতের তুইখানি অনুবাদ আছে। (১) কাশীরাম দাসের পদ্যানুবাদ (২) কালীপ্রসন্ন সিংহের গদ্যানুবাদ। ইহার মধ্যে কাশীরাম দাসের পদ্য সংস্কৃতের অনুবাদ নহে। উহা সংস্কৃত মহাভারত হইতে এত বিভিন্ন যে, উহাকে কাশীরাম দাসের মহাভারত বলিতে হয়। কালীপ্রসন্ন সিংহের মহাভারত মূলানুযায়ী বটে, কিন্তু উহা সাধারণ পাঠকের উপযোগী নহে। সাধারণ লোক শিক্ষার্থই মহাভারত প্রণীত হইয়াছিল—ইহা প্রাচীন কথা এবং যথার্থ কথাও বটে। অতএব লোক শিক্ষার্থ ইহার এমন একটা অনুবাদ চাই, যাহা সংস্কৃতের অনুযায়ী হইবে। অথচ সাধারণ পাঠকের উপযোগী হইবে। আপনার কৃত পদ্যানুবাদের দ্বারা সেই উদ্দেশ্য সিদ্ধ হইবে। অনুবাদ সকলের বোধগম্য অথচ সকলের পক্ষে মনোহর হইতেছে। কিন্তু এই কার্য অতি গুরুতর। আপনার ন্যায় পরিশ্রমী ও অধ্যবসায়শালী ব্যক্তি ভিন্ন আর কাহারও কার্য নহে। ভরসা করি, আপনি ইহা সম্পূর্ণ করিতে পারিবেন। এবং সকল প্রকার বিঘ্ন হইতে উত্তীর্ণ হইতে পারিবেন। ইতি—তাং ৭ আগষ্ট ১৮৮৮

কারও রচনা ভাল দেখলে বঙ্কিমচন্দ্র স্বেচ্ছায় প্রাণ খুলে যে তাঁর প্রশংসা করতেন, এটা তার একটা বড় উদাহরণ।

বঙ্কিমচন্দ্র এই রাজকৃষ্ণ রায়ের লেখার যেমন প্রশংসা করেছিলেন, তেমনি রাজকৃষ্ণবাবুর সম্পাদিত 'বীণা' পত্রিকায় তাঁর সহকারী এবং তাঁর বীণা প্রেসের তদারককারী কবি নবকৃষ্ণ ভট্টাচার্যেরও শুধু লেখার প্রশংসাই নয়, নানা ভাবে তাঁর উপকারও করেছিলেন। এই স্বর্গত নবকৃষ্ণবাবুর একটি ডায়রি তাঁর পুত্র গোকুলেশ্বর ভট্টাচার্যের কাছে আছে দেখেছি। ঐ ডায়রিতে দেখেছি, এক জায়গায় নবকৃষ্ণবাবু একাগ্রভাবে প্রার্থনা করে লিখে গেছেন— বঙ্কিমবাবুর উপকার যেন জীবনে বিস্মৃত না হই।

বঙ্কিমচন্দ্র নবকৃষ্ণবাবুকে কয়েকটা ছোট ছোট চিঠি লিখেছিলেন।

বঙ্কিমচন্দ্রের উপর নবকৃষ্ণবাবুর এতটা শ্রদ্ধা ছিল যে, তিনি ঐ চিঠিগুলি একটা বড় খামের মধ্যে রেখে খামের উপরে ভক্তি ভরে লিখে রেখে গেছেন—শ্রীশ্রীবঙ্কিমচন্দ্রের হস্তাক্ষর।

কিভাবে বঙ্কিমচন্দ্রের সঙ্গে নবকৃষ্ণবাবুর পরিচয় হয় এবং কি কি ভাবেই বা তিনি দরিদ্র নবকৃষ্ণবাবুর উপকার করেছিলেন ইত্যাদি বিষয়ে নবকৃষ্ণবাবু তাঁর ডায়রিতে সে সব কথা লিখে গেছেন। তা থেকেই এখানে কিছু বলছি—

১২৯১ সালের শ্রাবণ মাসে বঙ্কিমচন্দ্র জ্যেষ্ঠ জামাতা রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে সম্পাদক হিসাবে সামনে রেখে 'প্রচার' পত্রিকা বার করেন। প্রথম সংখ্যা প্রকাশিত হলে নবকৃষ্ণবাবু এক খণ্ড কিনে পড়েন। পড়ে কয়েক জায়গায় ভুল (সম্ভবত ছাপাখানার) দেখে সেগুলির নীচে দাগ দিয়ে রাখেন।

পূর্বোক্ত রাজকৃষ্ণ রায় একদিন নবকৃষ্ণবাবুর বাসায় এসে ঐ দাগ দেওয়া 'প্রচার' পত্রিকাখানি দেখে, সেটি নিয়ে যান। নিয়ে সম্পাদক রাখালবাবুকে দেখান। রাখালবাবু আবার সেটি বঙ্কিমচন্দ্রকে দেখান। বঙ্কিমচন্দ্র তখন জামাতাকে বলেন—এমন লোকটিকে কাছে কাছে আমার রাখতে চাই। তুমি কি তাঁকে নিয়ে আসতে পারো?

এরপর রাখালবাবু একদিন নবকৃষ্ণবাবুকে বঙ্কিমচন্দ্রের কাছে নিয়ে এলেন। বঙ্কিমচন্দ্র নবকৃষ্ণবাবুর পরিচয় নিয়ে তাঁকে দৌহিত্রদের অর্থাৎ রাখালবাবুর পুত্রদের গৃহশিক্ষক হিসাবে নিযুক্ত করলেন।

রাজকৃষ্ণবাবুর 'বীণা' পত্রিকা নিয়মিত প্রকাশিত হ'ত না। তাই নবকৃষ্ণবাবু ঐ পত্রিকার ও প্রেসের কাজ ছেড়ে দিলে, বঙ্কিমচন্দ্র তাঁকে প্রচারের কাজে এবং নিজের পুস্তকের প্রুফ সংশোধন করা, কপি তৈরি করা প্রভৃতি কাজেও নিয়োগ করলেন। নবকৃষ্ণবাবুও নিজের চরিত্রগুণে বঙ্কিমচন্দ্রের অত্যন্ত স্নেহের পাত্র হয়ে উঠেছিলেন।

নবকৃষ্ণবাবুর কবিতার বই 'শিশুরঞ্জন রামায়ণ' প্রকাশিত হলে, সেটি পড়ে বঙ্কিমচন্দ্রের খুব ভাল লাগে। বঙ্কিমচন্দ্র তখন টেক্স্‌ট বুক কমিটির অন্যতম সদস্য ছিলেন। তাই তিনি বইটিকে স্কুলপাঠ্য করে চালাবার জন্য চেষ্টা করেন। কমিটিতে ম্যাকডোনাল্ড সাহেব আপত্তি তুললেও বঙ্কিমচন্দ্র এবং ভূদেব মুখোপাধ্যায়ের চেষ্টায় ১৮৯২ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারি বইটি স্কুলপাঠ্য হিসাবে পাস হয়। এই বইটি সম্বন্ধে বঙ্কিমচন্দ্র নবকৃষ্ণবাবুকে একটি অভিমতও লিখে দিয়েছিলেন। সেই লেখাটি এই—

তোমার প্রণীত 'শিশুরঞ্জন রামায়ণ' দেখিয়া প্রীত হইলাম। কিন্তু ইহা বালকদিগের শিক্ষার্থ বিদ্যালয়ে ব্যবহৃত না হইলে 'প্রীত হইলাম' বলা সার্থক হয় না। এখনকার শিশুরা রুসিয়ার পিটর বা স্পেনের দ্বিতীয় ফিলিপের ইতিহাস বেশ জানে। কিন্তু দশরথ বা জনক রাজার নাম শুনিলে আকাশ হইতে পড়ে। যাঁহারা বিদ্যালয়ের পুস্তক নির্বাচন করেন, তাহাতে তাঁহারা ক্ষতি বোধ করেন না। না করুন, কিন্তু রামায়ণে যে উচ্চ নীতি আছে, তাহার শিক্ষায় যে বালকেরা বঞ্চিত হয়, ইহা দুঃখের বিষয় বটে। ভরসা তোমার ক্ষুদ্র গ্রন্থ হইতে সে অভাব মোচন হইবে। ইহা বালকদিগের শিক্ষার উপযোগী বটে। ইতি—তাং ২৪শে জানুয়ারি ১৮৯১

এইখানেই কিন্তু বঙ্কিমচন্দ্রের সহানুভূতি শেষ হয়নি। যাতে রামায়ণখানি প্রেসিডেন্সী ডিভিসনে আপার প্রাইমারী স্কুলসমূহে পাঠ্য হয়, তিনি তারও চেষ্টা করেছিলেন। রামায়ণটির ভাষা সম্বন্ধে তিনি নবকৃষ্ণবাবুকে উপদেশ দিয়েছিলেন—কঠিন কথাগুলো পাল্টে দিও। বলো তো না হয় আমিই করে দিই—নিজেও তো তুমি করতে পারো।

নবকৃষ্ণবাবু বইটির পরবর্তী সংস্করণে বঙ্কিমচন্দ্রের এই নির্দেশ পালন করেছিলেন।

নবকৃষ্ণবাবুর এই বইয়ের ক্ষেত্রেই শুধু নয়, নবকৃষ্ণবাবুর চাকরির ব্যাপারেও একবার তাঁকে একটি পরিচয় পত্র লিখে দিয়েছিলেন। বঙ্কিমচন্দ্রের সেই লেখাটি এই—

Certified that I have known Babu Navakrishna Bhattacharya for many years, that he has a fair knowledge in English and Sanskrit, that he is intelligent and industrious, and of excellent moral character.

Bankim Chandra Chatterji

Calcutta

The 18th July 1891

নবকৃষ্ণবাবু চাকরি পেলেও শেষ পর্যন্ত কিন্তু বঙ্কিমচন্দ্রের সংস্রব ছেড়ে চাকরি করতে যান নি।

বঙ্কিমচন্দ্র নবকৃষ্ণবাবুকে কিরূপ স্নেহ এবং সাহায্যও করতেন, এখানে তার আর একটা উদাহরণ দিচ্ছি—কলকাতা বিশ্ববিদ্যালয়ের ১৮৯৫ খ্রীষ্টাব্দের

এনট্রান্স পরীক্ষার বাঙলা সিলেবাস বইখানি বঙ্কিমচন্দ্র সম্পাদনা করেছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয় বঙ্কিমচন্দ্রের উপরই এই কাজের ভার দিয়েছিলেন। বঙ্কিমচন্দ্র তখন নবকৃষ্ণবাবুকে নিজের সহকারী হিসাবে গ্রহণ করেছিলেন।

বইটি ছাপা শেষ হলে, নবকৃষ্ণবাবু তাঁর প্রাপ্য পারিশ্রমিকের জন্য বঙ্কিমচন্দ্রের কাছে একটি আবেদনপত্র লেখেন।

বঙ্কিমচন্দ্রের কথামতই তিনি আবেদনপত্রটি লিখেছিলেন। আবেদনপত্র পেয়ে বঙ্কিমচন্দ্র পরদিনই লিখে দেন—

Certified that Babu Navakrishna Bhattacharya has done his work carefully and satisfactorily. The sanctioned remuneration may be paid to him.

23rd January, 1893

Bankim Chandra Chatterji

বঙ্কিমচন্দ্রের রচিত পুস্তকগুলিতে ব্যাকরণের ভুল কোথাও কোথাও আছে—এ কথা কোন কোন সংস্কৃতজ্ঞ পণ্ডিত মাঝে মাঝে বঙ্কিমচন্দ্রকে শোনাতেন। এ কথা শুনেও সে সব সংশোধনের আগ্রহ বঙ্কিমচন্দ্রের ছিল না। তবে একদিন এক পণ্ডিতের কথায় উত্ত্যক্ত হয়ে নবকৃষ্ণবাবুকে বলেছিলেন—আর তো আমি পারিনে নবকৃষ্ণ। দেখে শুনে তুমি না হয় একটা ভুলের তালিকা তৈরি করে ফেল। কতগুলো ভুল করে বসেছি—সেগুলো আমি দেখতে চাই।

বঙ্কিমচন্দ্রের আদেশে নবকৃষ্ণবাবু কতকগুলো ভুলের একটা তালিকাও তখন তৈরি করেছিলেন।

এই ভুল নিয়ে বঙ্কিমচন্দ্রকে বিরক্ত করার একটা কাহিনী আমি জানি। সেই কাহিনীটি এখানে বলছি—

বঙ্কিমচন্দ্র তাঁর 'মৃণালিনী' উপন্যাসে একটি গানে লিখেছেন—'কণ্টকে গড়িল বিধি মৃণাল অধমে।'

একবার এক ব্যক্তি এই লাইনটির কথা উল্লেখ করে বঙ্কিমচন্দ্রকে বলেছিলেন—এটা আপনি কেমন করে লিখলেন? মৃণালে কণ্টক নেই। পদ্মের ডাঁটাকে মৃণাল বলে না। নাল বলে। মৃণাল মাটির ভিতরে থাকে।

শুনে বঙ্কিমচন্দ্র মৃদু হেসে তাঁকে বলেছিলেন—মৃণালে কাঁটা থাক, আর

নাই থাক, এবং সেটা কাদার ভিতরেই থাক বা কাদার উপরেই থাক, আমি মৃণালই বলবো। গানের সৌন্দর্য নষ্ট করতে পারবো না। লোকেও বোঝে আমি কোন্ অর্থে ঐ শব্দ ব্যবহার করেছি।

লোকটি বললেন—তবে আপনার মত অপরেও কি ভুল লিখবে?

বঙ্কিমচন্দ্র বললেন—দোষ কি? দাশু রায় গেয়েছেন—

ষড়রিপু হ'লো কোদণ্ড স্বরূপ
পুণ্যক্ষেত্র মাঝে কাটিলাম কূপ।

তাতে তাঁর কি এসে গেছে।

এর পর লোকটি আর কোন উত্তর করলেন না।

( কোদণ্ড মানে ধনু, দাশু রায় করেছেন কোদাল। )

বঙ্কিমচন্দ্রকে লোকটি যাই বলুন, বিভিন্ন বাংলা অভিধানে কিন্তু দেখা যায়, মৃণাল মানে নাল, আবার নাল মানেও মৃণাল। অর্থাৎ মৃণাল ও নাল, একই করে এদের অর্থ—পদ্মের ডাঁটা বলা হয়েছে।

শরৎচন্দ্র তাঁর 'নারীর লেখা' প্রবন্ধে প্রসঙ্গত বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণকান্তের উইলে' ইহলোকান্তের বদলে পরলোকান্তে থাকায় এটাকে বঙ্কিমচন্দ্রের ভুল বলে উল্লেখ করে গেছেন।

পরলোকান্তের বদলে ইহলোকান্তে হওয়াই ঠিক। কিন্তু বঙ্কিমচন্দ্র যে জানতেন না, তা বলা যায় না। হয়ত এমনও হতে পারে বঙ্কিমচন্দ্রের সময়ে উইলে ঐ ভাষাই প্রচলিত ছিল। তাই বিচারক বঙ্কিমচন্দ্র সেটা জেনে উইলের ক্ষেত্রে ঐ শব্দই ব্যবহার করে গেছেন। আজকাল উইলে সাধারণত দেহান্তে বা মৃত্যুর পরে লেখা হয়। তবে এখনও কোন কোন উইল লেখক পরলোকান্তেও লেখেন। এঁদের মতে, পরলোকান্তের অর্থ পরলোকান্তরিত হওয়ার পর। কোর্টে উইল লেখকদের কাছে খোঁজ নিয়েই আমি একথা বললাম।

'প্রচার' পত্রিকা ১২৯১ সালের শ্রাবণ থেকে ১২৯৫ সালের চৈত্র পর্যন্ত প্রকাশিত হয়েছিল। এই পত্রিকায় নবকৃষ্ণবাবুর বহু কবিতা ছাপা হয়। প্রচার বন্ধ হবে শুনে নবকৃষ্ণবাবু তখন বেশ বিচলিত হয়েছিলেন। শ্রীকৃষ্ণের বিরহে গোকুলে যেমন বিরহ জেগেছিল তেমনি প্রচারের বিরহ-বেদনাকে ধরে রাখবার জন্য নবকৃষ্ণবাবু রূপকের সাহায্যে 'শেষ' নামে একটি কবিতা লিখেছিলেন। কবিতাটি পড়ে বঙ্কিমচন্দ্রের খুবই ভাল লেগেছিল। তাই

তিনি প্রচারে সেটি ছাপবার জন্য জামাতাকে নির্দেশ দিয়ে ছিলেন। প্রচারের শেষ সংখ্যায় এই 'শেষ' কবিতাটি ছাপা হয়েছিল। কবিতাটির আরম্ভ ছিল এইরূপ—

গোকুলে মধু ফুরায়ে গেল আঁধার আজি কুঞ্জবন
(আর) গাহে না পাখি, ফুটে না কলি, নাহিক অলি-গুঞ্জরণ।

বঙ্কিমচন্দ্র কবিতাটি পড়ে নবকৃষ্ণবাবুকে বলেছিলেন—তোমার 'শেষ' কবিতাটি বেশ হয়েছে নবকৃষ্ণ। কিন্তু একটা ব্যাকরণ ভুল আছে—গুঞ্জরণ নয় গুঞ্জন।

এবার নবকৃষ্ণবাবুকে লেখা বঙ্কিমচন্দ্রের ছোট ছোট চিঠিগুলি উদ্ধৃত করছি—

কল্যাণবরেষু,

জগদ্ধাত্রী পূজার পর তোমার আসার পক্ষে কোন আপত্তি নাই। ইতি—তাং ৪ কার্তিক

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

তোমার আর বিলম্ব করা উচিত নহে। তাহা হইলে বইখানি ছাপান হইবে না। ছেলেদের পরীক্ষা ২রা ডিসেম্বর। যদি এখন না আসিতে পার, তবে আমাকে স্পষ্ট লিখিবে। ইতি—তাং ৪ নভেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

নবকৃষ্ণবাবুর বাড়ি ছিল, হাওড়া জেলায় আমতা থানার অন্তর্গত নারিট গ্রামে। তিনি কলকাতায় গিরিশ বিদ্যারত্ন লেনে বাসা ভাড়া করে থাকতেন। পূজার সময় বাড়ি গিয়ে অসুস্থ হয়ে পড়ায় তখন কলকাতায় ফিরতে পারছিলেন না।

কল্যাণবরেষু,

আজ বিকালে সিধুর বিবাহের আশীর্বাদ হইবে। তুমি উপস্থিত থাকিও। ৪টার সময়ে আশীর্বাদ। রাত্রে আহারাদি করিয়া যাইবে। ইতি—১৫ আষাঢ়

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

সিধু হলেন বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী দেবীর পুত্র। এঁর ভাল নাম দিব্যেন্দুসুন্দর বন্দ্যোপাধ্যায়। বিয়ে হয়েছিল শ্রাবণ মাসের

প্রথমেই। পাত্রী পরমা সুন্দরী—উত্তরপাড়ার জমিদার রাজা প্যারীমোহন মুখোপাধ্যায়ের জ্যেষ্ঠ পুত্র কুমার রাজেন্দ্রমোহনের ( মিশ্রীবাবুর ) কন্যা।

কল্যাণবরেষু,

কোন কারণে একটি ব্রাহ্মণ ভোজন করাইতে হইবে। তুমি অদ্য মধ্যাহ্নে এখানে ভোজন করিতে পারিবে কি ? ইতি—তাং

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্রদের দেশের বাড়িতে গৃহদেবতা রাধাবল্লভের রথ হয়। এই রথযাত্রা উপলক্ষেই কলকাতার বাড়িতে একজন ব্রাহ্মণ ভোজনের ব্যবস্থা করেছিলেন।

কল্যাণবরেষু,

কালি ছাপাখানা খোলা। সকালে পাঁড়ে প্রুফ আনিতে যাইবে কখন যাইবে বলিয়া দিও। ইতি—শনিবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পাঁড়ে অর্থাৎ শিবরতন পাঁড়ে ছিলেন বঙ্কিমচন্দ্রের বাড়িব দরওয়ান।

কল্যাণবরেষু,

দুই ফর্মা ঝড়-বৃষ্টির জন্য তোমার কাছে পাঠাইতে পারি নাই। তৃতীয় ফর্মা রাত্রিতে না পাইয়া সকালে পাইয়াছিলাম বলিয়া পাঠাইতে পারি নাই। চতুর্থ ফর্মার প্রুফ পাঠাইলাম। ইতি—তাং ৩০মে

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায

কল্যাণবরেষু,

অদ্য মধ্যাহ্নে এ বাটীতে আসিয়া ভোজন করিবে। ইতি—তাং ৯ আগষ্ট

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

আমি প্রাতে বাড়ি থাকিব না। তুমিই এই দুইটা ফর্মা অর্ডার দিবে। দুটি প্রুফ ও কাগজ ছাপাখানায় পাঠাইয়া দিবে। ইতি—তাং ২৬ সেপ্টেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

প্রুফগুলি দেখিয়া দিবে এবং কপিটুকু পড়িয়া দিবে। সোমবার প্রাতে পাইলেও চলিবে। ২৪ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শেষের চিঠি দুটি থেকে দেখা যাচ্ছে, নবকৃষ্ণবাবু বঙ্কিমচন্দ্রের বই-এর শুধু প্রুফ সংশোধনই করতেন না, তিনি প্রিণ্ট অর্ডারও দিতেন। এমন কি কপিও দেখে দিতেন। শেষের আগের চিঠিটিতে যে হুটুর কথা আছে, তিনি ছিলেন—বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী দেবীর দ্বিতীয় পুত্র। তাঁর ভাল নাম—পুরেন্দুসুন্দর বন্দ্যোপাধ্যায়। বঙ্কিমচন্দ্রের শেষ জীবনে তাঁর প্রিয় দৌহিত্ররাও নানা কাজে তাঁকে সাহায্য করতেন।

নবকৃষ্ণবাবু বঙ্কিমচন্দ্রের কাছে ঘনিষ্টভাবে অনেকদিন ছিলেন। বঙ্কিমচন্দ্রের হস্তাক্ষর আছে দেখলে সামান্য অপ্রয়োজনীয় টুকরো কাগজও তিনি সংগ্রহ করে রাখতেন। এমনি একটা টুকরো কাগজ সংগ্রহ করে, সেটির সম্বন্ধে নবকৃষ্ণবাবু তাঁর ডায়রিতে লিখে গেছেন—শ্রীকৃষ্ণের প্রতি বঙ্কিমচন্দ্রের প্রগাঢ় ভক্তি ছিল! তা তাঁর 'কৃষ্ণচরিতে' ব্যক্ত হয়েছে। ১৮৯৪ খ্রীষ্টাব্দের ১৬ই জানুয়ারি তারিখে স্টেটস্ম্যান পত্রিকার অফিস থেকে বঙ্কিমচন্দ্রের নামে একটা বিল আসে। সেই বিলের অপর দিকে বঙ্কিমচন্দ্র লিখে রেখেছিলেন—'ওঁ শ্রীশ্রীকৃষ্ণায় জগদীশ্বরায় নমঃ।'

নবকৃষ্ণবাবুর ডায়রি এবং তাঁকে লেখা বঙ্কিমচন্দ্রের চিঠিগুলি আজও কোথাও প্রকাশিত হয়নি। এই ডায়রি এবং চিঠিগুলি থেকে বঙ্কিমচন্দ্রের চরিত্রের আরও মধুর, দরদী, পরোপকারী ও ধার্মিক দিকের পরিচয় পাওয়া গেল।

রবীন্দ্রনাথ বিভিন্ন সময়ে বিভিন্ন ব্যক্তিকে যত চিঠি লিখেছিলেন তার সংখ্যা হবে প্রায় পাঁচ হাজার। শরৎচন্দ্রের চিঠির সংখ্যা হাজার খানেক। সেই হিসাবে যত দূর জানা যায়, বঙ্কিমচন্দ্রের চিঠি মাত্র তিন শ'র মত। এই তিন শ'র মধ্যে প্রায় অর্ধেক হবে তাঁর নিজের বাড়ির লোকদের কাছে লেখা। বাকিগুলি বিভিন্ন ব্যক্তিকে লেখা।

বঙ্কিমচন্দ্র তাঁর কালে সাহিত্যের প্রধানতম দিকপাল হয়েও বিভিন্ন ব্যক্তিকে লেখা তাঁর চিঠির সংখ্যা এই যে এত কম, তার কারণ, প্রথমত—তাঁর বন্ধু সংখ্যা ছিল অত্যন্ত সীমিত।

দ্বিতীয়ত—তিনি সহজে বড় একটা কা'কেও পাত্তা দিতেন না।

তৃতীয়ত—তিনি অত্যন্ত রাশভারি প্রকৃতির মানুষ (কারও কারও মতে অহঙ্কারী বা দাম্ভিক) ছিলেন বলে লোকেও সহজে তাঁর কাছে যেতে সাহস করতেন না।

দীনবন্ধু মিত্র, হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, নবীনচন্দ্র সেন, রাজকৃষ্ণ মুখোপাধ্যায়, চন্দ্রনাথ বসু ও জগদীশনাথ রায় এইরূপ মাত্র কয়েকজন ছিলেন তাঁর ঘনিষ্ঠ বন্ধু। তিনি যে সহজে কা'কেও বড় একটা পাত্তা দিতেন না বলেছি, সে সম্পর্কে দু একটা উদাহরণ দিচ্ছি—

(১) বঙ্কিমচন্দ্র রবীন্দ্রনাথকে পরে যারপর নাই স্নেহ করলেও প্রথমে কিন্তু তাঁকে সমাদর করেন নি। এ সম্পর্কে রবীন্দ্রনাথ নিজেই তাঁর 'জীবন-স্মৃতিতে' লিখে গেছেন—'একবার হাওড়ায় যখন তিনি ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন, তখন সেখানে তাঁহার বাসায় সাহস করিয়া দেখা করিতে গিয়াছিলাম। দেখা হইল, যথাসাধ্য আলাপ করিবারও চেষ্টা করিলাম, কিন্তু ফিরিয়া আসিবার সময় মনের মধ্যে যেন একটা লজ্জা লইয়া ফিরিলাম। অর্থাৎ আমি যে নিতান্তই অর্বাচীন, সেইটে অনুভব করিয়া ভাবিতে লাগিলাম, এমন করিয়া বিনা পরিচয়ে, বিনা আহ্বানে তাঁহার কাছে আসিয়া ভাল করি নাই।'

রবীন্দ্রনাথের এই লেখা থেকে দেখা যাচ্ছে—বঙ্কিমচন্দ্র যদি অন্তত কিছুটাও সমাদরের সহিত রবীন্দ্রনাথকে গ্রহণ করতেন, তাহলে বঙ্কিমচন্দ্রের সঙ্গে দেখা করে ফিরে আসবার সময়, অযাচিতভাবে যাওয়ার জন্য এবং নিজেকে নিতান্ত অর্বাচীন ভেবে, রবীন্দ্রনাথের মনে যে লজ্জা বোধ হয়েছিল, তা আর তাঁর

মনেই আসত না। তা ছাড়া বঙ্কিমচন্দ্রের সঙ্গে আলাপের জন্য রবীন্দ্রনাথকে যথাসাধ্য চেষ্টাও করতে হয়েছিল।

(২) রবীন্দ্রনাথের ন্যায় অক্ষয়চন্দ্র সরকারও বঙ্কিমচন্দ্রের একজন অত্যন্ত স্নেহভাজন ছিলেন। এঁর সম্পাদিত 'নবজীবন' পত্রিকায় বঙ্কিমচন্দ্র অনেক লিখেছেন। অথচ এই অক্ষয়বাবুই প্রথম সাক্ষাতের সময় বঙ্কিমচন্দ্রের নিজেরই প্রয়োজনে একটা কাজ করতে গিয়েও আদৌ পাত্তা পান নি। এ সম্পর্কে অক্ষয়বাবুর নিজের লেখাটাই এখানে উদ্ধৃত করছি—

"৬০।৬১ সালে পিতা যখন জাহানাবাদে মুন্সেফ, বঙ্কিমবাবুর মেজদাদা সঞ্জীবচন্দ্র তখন জাহানাবাদে সাব রেজিস্ট্রার হইয়া গেলেন। সেই অবধি তাঁহাদের দুইজনে বন্ধুত্ব হয়। বঙ্কিমবাবু বহরমপুরে যাইতেছেন বলিয়া সঞ্জীববাবু পিতাকে পত্র লেখেন। আমাদের বাসায় উঠিবেন বলিয়া জানাইয়া রাখেন এবং কাছারির নিকট বঙ্কিমবাবুর জন্য একটি বাটী ভাড়া করিবার জন্য অনুরোধ করেন। আমি অবশ্য পাঁচটা বাড়ি দেখিয়া শুনিয়া, একটি ঠিক করিয়া ঝাড়াইয়া ঝুড়াইয়া রাখিলাম, জল তুলাইয়া রাখিলাম, একটা ঠিকা চাকরকেও রাখিয়া দিলাম। বঙ্কিমবাবুর কপালকুণ্ডলা পড়িয়া আমি কাব্যের গুণপনায় মুগ্ধ হইয়াছিলাম। সুতরাং, কেবল আতিথ্যের খাতিরে নহে, প্রকৃত ভক্তিভরে, আনন্দ সহকারে এই সকল কার্য করিয়াছিলাম। যথাকালে বঙ্কিমবাবু আসিলেন, আহারাদি করিলেন। শুনিলেন যে, আমি গৃহবাসী গঙ্গাচরণবাবুর পুত্র, বি এল পাস করিয়া বহরমপুরে ওকালতি করিতে আসিয়াছি। আহারের পর বিশ্রাম করিলেন। বিশ্রামের পর বৈকালে আমরা পিতাপুত্রে গাড়ি করিয়া তাঁহাকে তাঁহার বাড়ি দেখাইতে লইয়া গেলাম। বাড়ি দেখিলেন, পছন্দ করিলেন, ঠিকা চাকর তিনখানা কেদারা বাহির করিয়া দিল। আমরা তিনজন ক্ষণেক বসিয়া রহিলাম। বাসায় সকলে ফিরিয়া আসিলাম। বঙ্কিমবাবু সে রাত্রি আমাদের বাসাতেই যাপন করিলেন। পিতার সহিত কথাবার্তা চলিল। পরদিন প্রাতে তাঁহার জিনিসপত্র, চাকর ব্রাহ্মণ লইয়া গাড়ি করিয়া তিনি বাসায় গেলেন। আমি গাড়ি করিয়া দিলাম, গাড়িতে তুলিয়া দিলাম। হায়রে হায়! তখনকার কথা মনে পড়িলে এখনও বুক ফাটে। এ পর্যন্ত বঙ্কিমবাবু আমার সহিত একটি কথাও কহিলেন না। অধীনের প্রতি কপালকুণ্ডলাকারের করুণা কটাক্ষ হইল না।

...কাছারির ফেরতা পিতাপুত্র দুইজনে বঙ্কিমবাবুর সুবিধা অসুবিধা কত

দূর হইতেছে দেখিবার জন্য, বঙ্কিমবাবুর বাসায় তাঁহাকে দেখিতে গেলাম। বঙ্কিমবাবু 'আসুন' বলিয়া পিতাকে সম্বর্ধনা করিলেন। এবার মনে হইল পিতাকে আসুনের সম্বোধনে ব্র্যাকেটের মধ্যে আমিও যেন আছি। আমার নিযুক্ত সেই চাকর, সেইরূপ তিনখানা কেদারা বাহির করিয়া দিল। বঙ্কিম-বাবুর আদেশমত পিতাকে তামাক দিল। আমরা তিনজনে বসিয়া রহিলাম। পিতার সহিত বঙ্কিমবাবুর কথোপকথন হইতে লাগিল। আমি জনান্তিকে দুএক কথার টোপ ফেলিতে লাগিলাম। বঙ্কিমবাবু কিন্তু টোপ ধরিলেন না …[illegible] সার হল মোর, মাছ ধরা হল না।"—বঙ্কিম প্রসঙ্গ

(৩) দীনেশচন্দ্র সেন [illegible] 'ঘরের কথা ও যুগসাহিত্য' নামক আত্ম-জীবনীতে লিখে গেছেন—তিনি একবার তাঁর দেশ কুমিল্লা থেকে কলকাতায় এসে বঙ্কিমচন্দ্রের কলকাতার বাড়িতে তাঁর সঙ্গে দেখা করতে গিয়েছিলেন। তিনি যাওয়ার সময় বঙ্কিমচন্দ্রের এক ডেপুটি ম্যাজিস্ট্রেট বন্ধুর লেখা একটি পরিচয় পত্রও সঙ্গে নিয়েছিলেন। বঙ্কিমচন্দ্র পরিচয় পত্রটি দেখেও দীনেশ বাবুকে আদৌ পাত্তা দেন নি। দীনেশবাবু লিখেছেন—'যতবার আমি সাহিত্য সম্বন্ধে আলাপ করিতে চেষ্টা করিলাম, ততবার তিনি সে কথা এড়াইয়া ধানাদি সম্বন্ধে প্রশ্নের অবতারণা করিতে লাগিলেন।…তিনি যেন মনে করিলেন, আমি একটি কৃষক যুবক, সুতরাং লাঙ্গল, ফাল ও চাষাবাদের কথা ছাড়া আর কিছু বলিবার উপযুক্ত নহি। বিষবৃক্ষ ও কপালকুণ্ডলার লেখক আমার নিকট এইরূপে দেখা দিলেন।'

বঙ্কিমচন্দ্রকে কেউ কেউ অহঙ্কারী বা দাম্ভিক বলতেন বলেছি। ওঁদের লেখা থেকেই এ সম্পর্কেও কিছু উদাহরণ দেওয়া যেতে পারে। এখানে শুধু একটার কথাই বলছি—

পূর্বোক্ত নবজীবন-সম্পাদক চুঁচুড়া-নিবাসী অক্ষয়চন্দ্র সরকারের বাড়িতে একবার তাঁর বন্ধু হুগলী কলেজের প্রাক্তন ছাত্র কলকাতা হাইকোর্টের জজ দ্বারকানাথ মিত্র প্রভৃতি যান। সন্ধ্যার সময় এঁদের গঙ্গায় নৌকা ভ্রমণের সখ হ'লে একটা নৌকা ভাড়া করে চুঁচুড়ার কাছে গঙ্গায় বেড়াতে থাকেন। এই সময় নিকটে গঙ্গাবক্ষেই একটা নৌকার মাঝিরা রান্নাবান্না করার জন্য নৌকার খোলে শিলে নোড়া দিয়ে মশলা খেথো করছিল। এতে যে গুম্ গুম্ শব্দ হয়, সেই শব্দ শুনে অক্ষয়বাবুদের দলের একজন বললেন—কোথা থেকে এই গুম্ গুম্ শব্দ আসছে বলতো?

সঙ্গে সঙ্গেই দ্বারকানাথ মিত্র বলে উঠলেন—ঐ তো চুঁচুড়ার ওপারে নৈহাটী কাঁটালপাড়া। কাঁটালপাড়ার চার ডেপুটি বুট পায়ে গ্যাট্ ম্যাট্ করে গঙ্গার ধারে হাঁটছেন। তারই ঐ শব্দ।

এই কাহিনী থেকে দেখা যাচ্ছে, এঁদের মতে শুধু বঙ্কিমচন্দ্রই নন, তাঁর অপর তিন ভ্রাতাও দাম্ভিক ছিলেন।

বঙ্কিমচন্দ্র ও তাঁর ভ্রাতারা যখন সরকারী চাকরিতে প্রবেশ করেন, তখন সরকারের শাসন বিভাগে শিক্ষিত বাঙালীর সর্বোচ্চ চাকরি ছিল ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বা জেলা শাসকের চাকরি তখন ইংরাজ ভিন্ন কোন বাঙালী পেতেন না। পরে প্রথম বাঙালী ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হন রমেশচন্দ্র দত্ত আই সি এস। বঙ্কিমচন্দ্ররা চার ভাইই ডেপুটি ম্যাজিস্ট্রেট হয়েছিলেন বলেও বটে, আর বঙ্কিমচন্দ্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রথম গ্র্যাজুয়েট, বিখ্যাত সাহিত্যিক বলেও বটে, বঙ্কিমচন্দ্রের জন্য তাঁর অপর ভাইদের গর্ব হওয়াটা খুব অস্বাভাবিক নয়।

শুধু বঙ্কিমচন্দ্রের ভাইদের কথাই বা বলি কেন, তাঁদের পিতা যাদবচন্দ্রও বঙ্কিমচন্দ্রের জন্য তো বটেই, অপর পুত্রদের জন্যও গর্ব বোধ করতেন। অবশ্য তিনি নিজেও সেকালের একজন বিখ্যাত ব্যক্তি ছিলেন। শোনা যায়, বড়লাট উইলিয়ম বেণ্টিঙ্ক প্রথম যে চারজন ভারতীয়কে ডেপুটি কালেক্টরের চাকরি দিয়েছিলেন, তাঁদের মধ্যে যাদবচন্দ্র ছিলেন অন্যতম। বিখ্যাত সাংবাদিক পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়ের সম্পাদিত 'নায়ক' পত্রিকার একটা পুরাতন সংখ্যায় পড়েছিলাম, পাঁচকড়িবাবু যাদবচন্দ্র সম্বন্ধে লিখেছিলেন—'দক্ষিণ বঙ্গে রায়-বাহাদুর বলিতে একমাত্র যাদব চট্টোপাধ্যায় মহাশয়কেই বোঝায়।'

যাদবচন্দ্রের পুত্র-গর্বের একটা গল্প এখানে বলছি—যাদবচন্দ্র তখন চাকরি থেকে অবসর নিয়েছেন। সেই সময় একবার তিনি কলকাতায় যাওয়ার জন্য বাড়ির নিকটেই নৈহাটী স্টেশনে এসেছেন। ট্রেন এলে একটা কামরায় যাত্রী কম দেখে সেইটায় উঠতে যাবেন কি, এমন সময় ভিতর থেকে একজন ভদ্রবেশী তরুণ বাধা দিয়ে বললেন—এটা ডেপুটি ম্যাজিস্ট্রেটদের স্পেশাল কামরা। এটায় উঠবেন না।

যাদবচন্দ্র এই শুনে একটু বিরক্ত হয়েই বলে উঠলেন—এটা ডেপুটি ম্যাজিস্ট্রেটদের। তা ডেপুটি ম্যাজিস্ট্রেটদের বাবাদের কামরা কোন্‌টা বল তো বাবা! তা হলে সেইটায় গিয়ে উঠি।

এই সময় অপর একজন ডেপুটি ম্যাজিস্ট্রেট যাদবচন্দ্রকে চিনতে পেরে, সাদরে তাঁকে নিজেদের কামরায় তুলে নিলেন।

গাড়িতে উঠে যাদবচন্দ্র সকলকে বললেন—বঙ্কিমের সঙ্গে তোমাদের কারও পরিচয় থাকলে, ডেপুটি ম্যাজিস্ট্রেটদের বাবাদের কামরা যে বলেছি, এ কথা তাকে বলো না।

বঙ্কিমচন্দ্র যে কেন সহজে লোককে পাত্তা দিতেন না, এ সম্বন্ধে তাঁর ঘনিষ্ঠ বন্ধুরা তাঁকে প্রশ্ন করলে, তিনি বলতেন—চাকরিতে এক তো হাড়ভাঙ্গা খাটুনি। তার উপর প্রতিদিন রাত্রি ৮টা থেকে ২টা পর্যন্ত পড়ি ও লিখি। আমার সময় কোথায় যে লোকের সঙ্গে বসে গল্প করবো? লোককে আমল দিলে, এত লোক আসতে থাকবে যে, আমি নিঃশ্বাস ফেলার সময় পাব না। তার চেয়ে লোকে আমাকে অহঙ্কারী বলে বলুক।

বঙ্কিমচন্দ্রের চিঠির কথায় আবার ফিরে আসা যাক। এ পর্যন্ত বঙ্কিমচন্দ্রের যত চিঠি সংগ্রহ করতে পেরেছি, বা চিঠির হদিস করতে পেরেছি, সেগুলিকে আমি চারটি ভাগে ভাগ করেছি। যথা—বাংলা চিঠি, ইংরাজী চিঠি, পত্রাংশ ও লুপ্ত পত্র। কারও কারও লেখায় বঙ্কিমচন্দ্রের কোন কোন পুরা চিঠি না পেয়ে চিঠির দু চার লাইন বা অংশ বিশেষ করে পেয়েছি। সেগুলি সংগ্রহ করে তার সঙ্গে প্রসঙ্গ কথা দিয়ে, পত্রাংশ অধ্যায় করেছি। আর অনেকের লেখায় চিঠির অংশ বিশেষও নয়, শুধু কেন বা কি প্রসঙ্গে বঙ্কিমচন্দ্র তাঁকে বা অন্যকে চিঠি লিখেছিলেন তার উল্লেখ মাত্র পাচ্ছি। সে চিঠি আজ আর নেই। কোনদিন প্রকাশিত হয়নি। এই উল্লেখিত অথচ না পাওয়া চিঠির কাহিনীগুলো নিয়ে করেছি লুপ্ত পত্র অধ্যায়।

বঙ্কিমচন্দ্রের কয়েকটি ইংরাজী চিঠির কথা এখন বলছি—

বঙ্কিমচন্দ্রের ইংরাজী চিঠির কথা যা জানা যায়, তারও সংখ্যা খুবই কম। বঙ্কিম জন্ম-শতবার্ষিকী উপলক্ষে ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও সজনীকান্ত দাসের সম্পাদনায় বঙ্গীয় সাহিত্য পরিষদ বঙ্কিমচন্দ্রের Essays and Letters নামে একটা বই প্রকাশ করেন। তাতে সম্পাদকদ্বয় নানা স্থান থেকে সংগ্রহ করে বিভিন্ন ব্যক্তিকে লেখা বঙ্কিমচন্দ্রের মাত্র ১৯টি ইংরাজী চিঠি ছেপেছেন। এই ১৯টির মধ্যে ১৩টি মুখার্জীজ ম্যাগাজিনের সম্পাদক শম্ভুচন্দ্র মুখোপাধ্যায়কে

লেখা, বাকি ৬টির মধ্যে ৩টি কবি নবীন সেনকে, ২টি ভূদেব মুখোপাধ্যায়কে এবং ১টি জগদীশনাথ রায়কে লেখা।

এগুলি ছাড়া হেমেন্দ্রনাথ দাশগুপ্তের 'বঙ্কিমচন্দ্র' বইয়ে বঙ্কিমচন্দ্রের ৩টি ইংরাজী চিঠি আছে। গ্রন্থকার লিখেছেন—এগুলি রামদাস সেন, সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় এবং অক্ষয়চন্দ্র সরকারকে লেখা। হেমেন্দ্রবাবু তাঁর বইয়ে অক্ষয়চন্দ্র সরকারকে লেখা বলে যে চিঠিটি ছেপেছেন, সেটি কিন্তু অক্ষয় সরকারকে লেখা নয়, সেটি নবীন সেনকে লেখা। নবীন সেন তাঁর 'আমার জীবন' গ্রন্থে তাঁকে লেখা বলেই এই চিঠিটি ছেপে গেছেন। ব্রজেনবাবুরাও তাঁদের বইয়ে এটিকে নবীন সেনকে লেখা বলেই দিয়েছেন। তা ছাড়া, চিঠিটি পড়লেও বোঝা যাবে যে, এটি নবীন সেনকেই লেখা। চিঠিটি এখানে উদ্ধৃত করছি—

Chinsurah
July 15, '80

My dear Nati,

I have read through your delightful poem—and I was detaining it for the purpose of giving it a second perusal. As, however, the publication is being delayed, the second perusal may stand over till it is the property of the public,

The dedication of it would be an honour to any Bengali—and it is an honour which I certainly have done nothing to deserve. But as undeserved honours are the order of the day, I do not see why I should scruple to receive my share. So fire away, and glorify grandeur [ ? grandpa ] to your heart's content.

I am afraid that History is not likely to make much progress. I have, however, got through a few chapters and also through a novel.—so to call it—but I have not the slightest idea when the latter will be ready for publication.

Trusting this will find you all serene,

I remain,
Yours affectionately,
Bankim Ch. Chatterji

বঙ্কিমচন্দ্র নবীন সেনকে নাতি বলে সম্বোধন করতেন। নবীনচন্দ্র তাঁর 'রঙ্গমতী' কাব্যটি বঙ্কিমচন্দ্রকে উৎসর্গ করেছিলেন।

নবীনচন্দ্র যখন চট্টগ্রামের কমিশনারের পার্শন্তাল অ্যাসিস্টান্ট, সেই সময় তিনি এই চট্টগ্রামে থাকাকালেই 'রঙ্গমতী' নামে একটি কাব্যগ্রন্থ লিখতে আরম্ভ করেন। চট্টগ্রামের পার্বত্য অঞ্চলের অর্থাৎ পার্বত্য চট্টগ্রামের রাজধানী 'রাঙ্গামাটি'। এরই নামানুসারে তিনি তাঁর কাব্যের নাম রেখেছিলেন 'রঙ্গমতী'। পাঁচ বৎসর পরে নবীনচন্দ্র মাদারিপুরে থাকার সময় তাঁর এই কাব্যগ্রন্থটির রচনা শেষ করেন। গ্রন্থটি তিনি বঙ্কিমচন্দ্রকে উৎসর্গ করতে মনস্থ করেছিলেন। তাই তিনি কাব্যটির রচনা শেষ করে, এটি উৎসর্গ করলে বঙ্কিমচন্দ্র তাতে সম্মতি দেবেন কিনা জানতে চেয়ে ঐ বইয়ের পাণ্ডুলিপিটি বঙ্কিমচন্দ্রের কাছে পাঠিয়ে দিয়েছিলেন।

বঙ্কিমচন্দ্র সেই সময় হুগলীর ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন এবং পিতা ও মধ্যম ভ্রাতার উপর অভিমান করে বাড়ি ছেড়ে চুঁচুড়ায় গিয়ে বাস করেছিলেন। রঙ্গমতীর পাণ্ডুলিপি পেয়ে বঙ্কিমচন্দ্র তখন চুঁচুড়া থেকে নবীনচন্দ্রকে এই পত্রটি লিখেছিলেন।

ব্রজেনবাবুরা তাঁদের বইয়ে জগদীশনাথ রায়কে লেখা যে চিঠিটি ছেপেছেন, সেটি কিন্তু বঙ্কিমচন্দ্রের পুরা চিঠি নয়। একটি চিঠির অংশ বিশেষ। এঁরা এটি বঙ্কিমচন্দ্রের জীবনীকার তাঁর ভ্রাতুষ্পুত্র (শ্যামাচরণের পুত্র) শচীশচন্দ্র চট্টোপাধ্যায়ের 'বঙ্কিম জীবনী' গ্রন্থ থেকে উদ্ধৃত করেছেন, কিন্তু চিঠিটির কোনও প্রসঙ্গ কথা দেননি।

ব্রজেনবাবুরা তাঁদের সম্পাদিত গ্রন্থে ভূদেব মুখোপাধ্যায়কে লেখা বঙ্কিমচন্দ্রের যে দুটি ইংরাজী চিঠি ছেপেছেন, সে দুটির সঙ্গেও লেখার হেতু বা প্রসঙ্গ সম্বন্ধে কোন কথা বলেন নি। শুধু চিঠি দুটি ছেপে দিয়েছেন। বঙ্কিমচন্দ্র ভূদেববাবুকে কিরূপ শ্রদ্ধা করতেন, আর ভূদেববাবুও বঙ্কিমচন্দ্রকে কিরূপ স্নেহ করতেন, সে কথা আগে বলেছি। এখন এই চিঠির প্রসঙ্গেই একটা কথা বলছি—

বঙ্কিমচন্দ্র তাঁর লেখা বই যেমন ভূদেববাবুকে শ্রদ্ধা সহকারে উপহার দিতেন, ভূদেববাবুও তেমনি তাঁর রচিত বই বঙ্কিমচন্দ্রকে উপহার হিসাবে

পাঠিয়ে দিতেন। ভূদেববাবুর 'পারিবারিক প্রবন্ধ' বইটি প্রকাশিত হ'লে তখন তিনি ঐ বই একখানি বঙ্কিমচন্দ্রের কাছে ডাকে পাঠিয়ে দিয়েছিলেন। ডাকে এইজন্য যে বঙ্কিমচন্দ্র ঐ সময় উড়িষ্যার জাজপুরে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। বঙ্কিমচন্দ্র ভূদেববাবুর 'পারিবারিক প্রবন্ধ' বইটি পেয়ে তখন ১৮৮২ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে কয়েকদিন ছাড়া পর পর দুটি চিঠি লিখে ছিলেন।

১৩৬৩ সালের শারদীয়া দৈনিক বসুমতীতে মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুরকে লেখা বলে বঙ্কিমচন্দ্রের একটি চিঠি বেশ ভাল করে ছাপা হয়েছে। সম্পাদক বলেছেন—এটি বঙ্কিমচন্দ্রের একটি ইংরাজী চিঠির অনুবাদ। মূল চিঠিটি পাওয়া যায় মহারাজা যতীন্দ্রমোহনের পাবিবারিক গ্রন্থাগাবে। চিঠিটি বসুমতীতে এইভাবে ছাপা হয়েছে—

বহরমপুর, ২৭শে মার্চ ১৮৭২

প্রিয় মহাশয়,

আমার পত্রিকা সম্বন্ধে আপনার সাহায্যের জন্য অসংখ্য ধন্যবাদ। আপনার মত ব্যক্তি যদি এ বিষয়ে আগ্রহশীল হন, তাহা হইলে সফলতা যে আসিবেই তাহাতে সন্দেহ নাই।

ইংরাজী পত্রিকার জন্য আমি আপনাকে উপন্যাস, গল্প, নক্সা সরবরাহ করিতে পারি। আপনার ইচ্ছানুযায়ী চিকিৎসা সংক্রান্ত বিষয়ও দেওয়া যাইতে পারে। ব্রহ্মবিদ্যা হইতে আরম্ভ করিয়া কবিতা পর্যন্ত সব কিছুই আমি চালাইতে পারি। লেখা হয়তো ভাল হইবে না, তবে আপনার জন্য আমি যথাসাধ্য করিব। উপন্যাস আমার নিকট সর্বাপেক্ষা কঠিন বলিয়া মনে হয়। কারণ মূলের প্রতি লক্ষ্য রাখিয়া সমস্ত ঘটনাবলী ও চরিত্র বিশ্লেষণের জন্য অখণ্ড মনোযোগের দরকার হয়।

পত্রিকাটি মাসিক হইলেই ভাল হয়। বর্ষার পূর্বে কলিকাতা যাইতে পারিব বলিয়া মনে হয় না। ইতি—

ভবদীয়

বঙ্কিমচন্দ্র চ্যাটার্জি

এই চিঠিটি কিন্তু আদৌ যতীন্দ্রমোহন ঠাকুরকে লেখা নয়। এটি মুখার্জীজ ম্যাগাজিনের সম্পাদক শম্ভুচন্দ্র মুখোপাধ্যায়কে লেখা। এই চিঠিটি প্রথমে সঞ্জীবচন্দ্র সান্যাল টীকা সহ Bengal : Past and present-এ ছাপেন, পরে

ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও সজনীকান্ত দাস. তাঁদের সম্পাদিত বঙ্কিমচন্দ্রের Essays and Letters বইয়ে সঞ্জীবাবুর বই থেকে উদ্ধৃত করেন। এঁদের বইয়ে প্রকাশিত ঐ ইংরাজী চিঠিটি হল এই—

Berhampore
March 27, '72

My dear Sir,

Many thanks for your kind offer of assistance in regard to my journal. Such a coadjutor as yourself would be invaluable, and if men like you took an interest in it, there can be no doubt that I shall succeed.

For the English Magazine, I can undertake to supply you with novels, tales, sketches and squibs. I can also take up political questions, as you wish. Malicious fortune has made me a sort of jack of all trades and I can turn up any kind of work, from transcendental metaphysics to verse-making. The quality of course you can't expect to be superior, but I will do all I can for you. The Novel is to me the most difficult work of all, as it requires a good deal of time and undivided attention to elaborate the conception and to subordinate the incidents and characters to the central idea.

I do not approve of Tara Prasad's suggestion that the Magazine should be a quarterly. I prefer monthly publication.

I don't think of going to Calcutta till the rains, or till at least it is a little cooler and railway travelling becomes possible. When I do go however I will make it a point to call upon you.

Hoping this will find you all serene, I am,

Yours truly,
Bankim Ch. Chatterji

দেখা যাচ্ছে বসুমতীতে শুধু চিঠি প্রাপকের নামেই ওলটপালট হয়নি, অনুবাদেও কিছু ভুল এবং ছাড় হয়েছে।

এই চিঠির তারাপ্রসাদ হলেন, বঙ্কিমচন্দ্রের অন্যতম বন্ধু ও বঙ্গদর্শনের লেখক তারাপ্রসাদ চট্টোপাধ্যায়। মুখার্জীজ ম্যাগাজিন ঐ সময় মাসিকও ছিল না বা ত্রৈমাসিকও ছিল না। বছরে তখন ১০টি সংখ্যা প্রকাশিত হ'ত। এই পত্রিকার মালিক শম্ভুচন্দ্র মুখোপাধ্যায় ত্রিপুরার মহারাজা বীরচন্দ্র দেব মানিক্য বাহাদুরের আমন্ত্রণে তাঁর মন্ত্রিসভায় যোগদান করতে গেলে ১৮৭৬-এর শেষে পত্রিকাটি বন্ধ হয়ে যায়।

দৈনিক বসুমতীর আর এক সালের শারদীয়ায় 'সাংবাদিক শম্ভুচন্দ্র মুখোপাধ্যায়কে লেখা বঙ্কিমচন্দ্রের অপ্রকাশিত পত্রাবলী' বলে ৬টি বাংলায় লেখা চিঠি ছাপা হয়েছে। এগুলি কিন্তু আদৌ বঙ্কিমচন্দ্রের বাংলায় লেখা চিঠি নয়। এগুলি তাঁর ইংরাজী চিঠিরই বাংলা অনুবাদ। আর এই ৬টি চিঠির মধ্যে ৫টি চিঠি এর আগে অন্তত দুটি বইয়ে Bengal : Past and present এবং সাহিত্য পরিষদ থেকে প্রকাশিত বঙ্কিমচন্দ্রের Essays and Letters-এ টীকা সহ প্রকাশিত হয়েছে।

বাকি একটি চিঠি যা এই শারদীয়ায় ছাপা হয়েছে, সেটি অন্য কোথাও আগে প্রকাশিত হতে দেখিনি। তবে সেটিও বঙ্কিমচন্দ্রের একটি ইংরাজী চিঠিরই অনুবাদ করে ছাপা এবং চিঠির প্রথমাংশের অনুবাদটা অন্তত রীতিমতই ভুল অনুবাদ। কেন তা বলছি—

কলকাতার সাদার্ন এভিনিউয়ের বিড়লা মিউজিয়ামে একবার একটি শিক্ষামূলক প্রদর্শনী হয়েছিল। তাতে কয়েকজন বিখ্যাত ব্যক্তির কয়েকটি চিঠির পাণ্ডুলিপিও প্রদর্শিত হয়েছিল। ঐ চিঠিগুলির মধ্যে বঙ্কিমচন্দ্রের দুটি অতি ছিন্ন চিঠিও ছিল। আমি প্রদর্শনী দেখতে গিয়ে ঐ চিঠি দুটি নকল করে এনেছিলাম। আমার ঐ নকল করা একটি চিঠির সঙ্গে মিলিয়ে দেখছি, বসুমতীর চিঠিটি এরই অনুবাদ। বসুমতীতে চিঠিটি যা প্রকাশিত হয়েছে, তা এই—

৫ প্রতাপ চ্যাটার্জী লেন, ২৬ মে

প্রিয় শম্ভুবাবু,

আপনার ১৮ তারিখের পত্রে আমাদের পারিবারিক বিপদে আপনি যে সহানুভূতি প্রকাশ করিয়াছেন, তজ্জন্য সকৃতজ্ঞ ধন্যবাদ গ্রহণ করুন। আমার

ঈশ্বর গুপ্তের কাব্য-শিষ্য ছিলেন। উভয়েই ঈশ্বর গুপ্তের 'সংবাদ প্রভাকর'-এ কবিতা লিখতেন। প্রথমে এঁদের মধ্যে পত্রে আলাপ হয়। পরে সেই আলাপ প্রগাঢ় বন্ধুত্বে পরিণত হয়। পত্রে আলাপের সময় উভয়েই কবিতাতেও পত্র লিখতেন।

এই যে পত্র বিনিময় হয়েছিল, এর সবই আজ লুপ্ত। উভয়ের কারও বংশীয় বা আত্মীয়দের নিকট একটি পত্রও নেই।

বঙ্কিমচন্দ্র তাঁর 'মৃণালিনী' উপন্যাসটি বন্ধু দীনবন্ধুকে উৎসর্গ করেছিলেন।

দীনবন্ধুর ন্যায় বঙ্কিমচন্দ্রের আর একজন অন্তরঙ্গ বন্ধু ছিলেন জগদীশনাথ রায়। বন্ধুত্বের নিদর্শন স্বরূপ বঙ্কিমচন্দ্র এঁকেও তাঁর 'বিষবৃক্ষ' উপন্যাসখানি উৎসর্গ করেছিলেন। উৎসর্গপত্রে লিখেছিলেন—কাব্যপ্রিয় পণ্ডিতাগ্রগণ্য শ্রীযুক্ত বাবু জগদীশনাথ রায় সুহৃদ্বরকে এই গ্রন্থ বন্ধুত্ব ও স্নেহের চিহ্নস্বরূপ অর্পিত হইল।

জগদীশনাথ বঙ্কিমচন্দ্র অপেক্ষা ১৪।১৫ বছরের বড় ছিলেন। তাহলেও এঁদের মধ্যে প্রগাঢ় বন্ধুত্ব ছিল। জগদীশনাথ মাইকেলের সহপাঠী ছিলেন। মাইকেল এঁকে 'মাইডিয়ার জাগ' বলে ডাকতেন। ইনিই প্রথম বাঙ্গালী সুপারিনটেন্‌ডেণ্ট অব পুলিশ হয়েছিলেন।

জগদীশনাথের সঙ্গে বঙ্কিমচন্দ্রের প্রথম আলাপ হয় ১৮৬০ খ্রীষ্টাব্দে তমলুকে বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠভ্রাতা শ্যামাচরণের বৈঠকখানায়। শ্যামাচরণ তখন তমলুকে ডেপুটি ম্যাজিস্ট্রেট। আর জগদীশনাথও পুলিশের সণ্ট সুপারিন্-টেনডেণ্ট হিসাবে তখন তমলুকে ছিলেন। শ্যামাচরণ ও জগদীশনাথ উভয়ের মধ্যে বন্ধুত্ব ছিল, তাই পরস্পর পরস্পরের বাড়িতে বেড়াতেও যেতেন।

বঙ্কিমচন্দ্রও ঐ সময় মেদিনীপুরের নেগুয়ায় ( বর্তমান নাম কাঁথী ) ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। তিনি মধ্যে মধ্যে নেগুয়া থেকে বড়দা শ্যামাচরণের কাছে তমলুকে বেড়াতে আসতেন। এইরূপ একবার এলে তখনই শ্যামাচরণের বাড়িতে জগদীশনাথের সঙ্গে বঙ্কিমচন্দ্রের প্রথম পরিচয় হয় এবং অল্প সময়ের মধ্যে এই পরিচয় ঘনিষ্ঠ বন্ধুত্বে পরিণত হয়।

বঙ্কিমচন্দ্র দীনবন্ধু মিত্রকে যেমন নানান্ ধরণের বহু চিঠি লিখেছিলেন, বন্ধু জগদীশনাথকেও তেমনি চিঠি লিখতেন। এঁকে লেখা ইংরাজী ২।৩টি চিঠি ছাড়া বাকি চিঠিগুলি আজ আর পাওয়া যায় না।

জগদীশনাথ রায়কে বঙ্কিমচন্দ্রের চিঠি লেখার প্রসঙ্গে দীনবন্ধুর পুত্র ললিতমোহন মিত্র লিখেছেন—'অনেকেই হয়ত জানে না যে, এই জগদীশবাবুই বিষবৃক্ষের হরদেব ঘোষালে পরিণত হইয়াছেন। নগেন্দ্র ও হরদেব ঘোষালের ন্যায় বঙ্কিমবাবু ও জগদীশবাবুর চিঠিপত্র চলিত।'—নারায়ণ, বৈশাখ ১৩২২।

বঙ্কিমচন্দ্রের জীবিতকালে এবং মৃত্যুর পরেও তাঁর বহু বই বিভিন্ন ভারতীয় ভাষায় অনূদিত হয়। এমন কি এই দেশেই তাঁর অনেকগুলি বই ইংরাজীতেও অনূদিত হয়। বঙ্কিমচন্দ্রের জীবিত কালে এবং তাঁর মৃত্যুর কিছুদিনের মধ্যে তাঁর কয়েকটি বই ইউরোপের বিভিন্ন ভাষাতেও অনূদিত হয়েছিল।

১৮৮৬ খ্রীষ্টাব্দে ইংলণ্ড থেকে কলকাতায় বঙ্কিমচন্দ্রকে লেখা রমেশচন্দ্র দত্তর একটি চিঠি পাওয়া গেছে। চিঠিটি ছিল, বঙ্কিমচন্দ্রের পুস্তক-সমূহের প্রুফ সংশোধক ও কপি প্রস্তুতকারক কবি নবকৃষ্ণ ভট্টাচার্যের সংগ্রহের মধ্যে। ঐ চিঠিতে দেখা যায়, তখন লণ্ডনের মেসার্স অ্যালেন এণ্ড কোং থেকে বঙ্কিম-চন্দ্রের আর একটি উপন্যাস অনূদিত হয়ে প্রকাশিত হওয়ার কথা হয়েছিল। শেষ পর্যন্ত কিন্তু আলোচনাটি কার্যকর হয়নি।

মেসার্স অ্যালেন এণ্ড কোং থেকে বঙ্কিমচন্দ্রের কোন্ বইয়ের অনুবাদ প্রকাশ করার কথা হয়েছিল, তা জানা যায় না। তবে পূর্বোক্ত নবকৃষ্ণবাবু তাঁর ডায়রিতে লিখে গেছেন—রমেশ দত্তর মারফৎ বঙ্কিমচন্দ্রের 'দেবী চৌধুরাণী'র ইংরাজী অনুবাদ বিলাত থেকে প্রকাশ করার কথা হয়েছিল। বঙ্কিমচন্দ্র নিজেই দেবী চৌধুরাণীর অনুবাদ করেছিলেন। কিন্তু সে অনুবাদ পরে হারিয়ে যায়।

দেবী চৌধুরাণীর ইংরাজী অনুবাদের পাণ্ডুলিপিটি হারিয়ে যাওয়া সম্বন্ধে শচীশচন্দ্র চট্টোপাধ্যায়ও তাঁর 'বঙ্কিম জীবনী' গ্রন্থে লিখেছেন—'বঙ্কিমচন্দ্র স্বয়ং দুখানি পুস্তকের ইংরাজী অনুবাদ করিয়াছিলেন। একখানি বিষবৃক্ষ, অপর-খানি দেবী চৌধুরাণী। প্রথমখানি লাট-মহিষীকে দিয়াছিলেন।...দ্বিতীয়খানি অপহৃত হইয়াছে। একখানি পুস্তকাকারে বাঁধন খাতায় বঙ্কিমচন্দ্র অতি যত্নের সহিত অনুবাদটি স্বহস্তে লিখিয়াছিলেন। যে খাতায় তিনি খসড়া করিয়াছিলেন, সে খাতা আজও আছে। কিন্তু ভাল খাতাখানি খোয়া গিয়াছে। শুনিতে পাই, বঙ্কিমচন্দ্রের মৃত্যুর পর যখন সকলে শোককাতর তখন এই ভাল খাতাখানি ও অন্যান্য কাগজপত্র অপহৃত হইয়াছে। পূজনীয়া

খুড়ীমাতার নিকট শুনিতে পাই, তিনি সে অমূল্য দ্রব্যগুলির পুনঃপ্রাপ্তির জন্য যথাসাধ্য চেষ্টা করিতেছেন।'

শচীশবাবুর খুড়ীমাতা অর্থাৎ বঙ্কিমচন্দ্রের স্ত্রী রাজলক্ষ্মী দেবী চেষ্টা করেও দেবী চৌধুরাণীর ইংরাজী অনুবাদের পাণ্ডুলিপি সহ অন্যান্য অপহৃত কাগজপত্র কিছুই উদ্ধার করতে পারেন নি।

শচীশবাবু যে লিখেছেন, বিষবৃক্ষের অনুবাদের পাণ্ডুলিপি বঙ্কিমচন্দ্র লাট মহিষীকে দিয়েছিলেন, সে সম্বন্ধে তিনি তাঁর বইয়ের অন্যত্র বলেছেন—'বাঙ্গলার মসনদে তখন ইলিয়ট সাহেব অধিষ্ঠান করিতেছিলেন। লেডি ইলিয়ট কর্তৃক অনুরুদ্ধ হইয়া বঙ্কিমচন্দ্র বিষবৃক্ষ স্বয়ং অনুবাদ করিয়া পাণ্ডুলিপি তাঁহাকে উপহার দিয়াছিলেন।'

বঙ্কিমচন্দ্রের বইয়ের ইংরাজী অনুবাদ প্রকাশ করার ব্যাপারে রমেশ দত্ত লণ্ডনের অ্যালেন এণ্ড কোং-এর সঙ্গে কথাবার্তা বলেছিলেন বলে, বঙ্কিম-চন্দ্রকে লেখা তাঁর যে চিঠির কথা বলেছি, সেই চিঠির কিছুটা এবার উদ্ধৃত করছি। চিঠিটি দীর্ঘ। তাতে বই-এর কথা ছাড়াও অন্যান্য অনেক কথা আছে। চিঠির প্রথম পাতার কোণে এক জায়গায় রমেশবাবু লিখেছিলেন—

P.S. Reply to me always to the Care of
Messrs Grindlay & Co.
55 Parliament Street,
London, S.W.

রমেশবাবুর সেই দীর্ঘ চিঠির প্রথমাংশটা এই—

Littlehampton
Sussex
16th Sept. 1886

My dear Bankim Babu,

I am sorry Messrs Allen & Co. have not yet given their final reply about publishing your novel—but I am 'takeeding' them today and...I shall be able to let you know the result by the next week.

এ বিষয়ে সুরেশচন্দ্র সমাজপতি তাঁর বঙ্কিম-স্মৃতি কথায় লিখেছেন—

'বঙ্কিমবাবু বলিলেন—রমেশ তখন বিলাতে ছিলেন। আমি তাঁহাকে বিলাতের পাবলিসারদের সঙ্গে পরামর্শ করিতে লিখিয়াছিলাম। উত্তরে রমেশ লিখিলেন—পাবলিসাররা নিজের খরচে বাঙ্গলা উপন্যাসের অনুবাদ ছাপিতে চায় না। বিলাতে এখন প্রোব্লেম লইয়া উপন্যাস লিখিবার হুজুক চলিতেছে। লোকে তাই পড়ে ও তাই কেনে। এ সময়ে অন্য উপন্যাস ছাপিলে লাভ হইবে না। রমেশের সঙ্গে এ সম্বন্ধে আমার চিঠিপত্র চলিয়াছিল।

রমেশ, স্বর্গীয় রমেশচন্দ্র দত্ত। বঙ্কিমবাবুর সহিত তাঁহার ঘনিষ্ঠতা ছিল। রমেশবাবুকে অনেকবার বঙ্কিমবাবুর বাড়িতে দেখিয়াছি। উভয়ে মশগুল হইয়া নানা বিষয়ের আলোচনা করিতেন।'

রমেশবাবু বিলাতে থাকাকালে বঙ্কিমচন্দ্র তখন যেমন তাঁকে চিঠি লিখেছিলেন বলে জানা গেল, তেমনি রমেশবাবুর নিজেরই একটা লেখা থেকে জানা যায়, তাঁর বাল্যকালে বঙ্কিমচন্দ্র তাঁদের বাড়িতে একটি চিঠি লিখেছিলেন। সে চিঠির ব্যাপারটা হ'ল এই—

বঙ্কিমচন্দ্র ১৮৬০ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে খুলনায় ডেপুটি ম্যাজিস্ট্রেট হয়ে যান। খুলনায় তিনি প্রায় তিন বৎসর ছিলেন। বঙ্কিমচন্দ্র যখন খুলনায় ডেপুটি ম্যাজিস্ট্রেট, সেই সময় রমেশবাবুর পিতা ঈশানচন্দ্র দত্তও সেখানে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। অবশ্য ঈশানবাবুর তখন চাকরি থেকে অবসর নেবার সময় হয়ে এসেছিল।

বঙ্কিমচন্দ্র বয়োবৃদ্ধ ঈশানবাবুকে যথেষ্ট সম্মান করতেন। ঈশানবাবুও বঙ্কিমচন্দ্রকে খুব স্নেহ করতেন। ঐ সময় বঙ্কিমচন্দ্র একবার কলকাতায় এলে, তিনি ঈশানবাবুর দ্বারা নিমন্ত্রিত হয়ে তাঁর কলকাতার বাড়িতে গিয়েছিলেন। রমেশবাবুর বয়স তখন ১০।১২। বঙ্কিমচন্দ্র সেদিন রমেশবাবুকে খুব আদর করেছিলেন। সেই থেকেই তিনি রমেশবাবুকে আজীবন স্নেহ করে গেছেন।

বঙ্কিমচন্দ্রের খুলনায় থাকাকালেই সেখানে কর্মরত অবস্থায় রমেশবাবুর পিতার মৃত্যু হয়। তখন বঙ্কিমচন্দ্র রমেশবাবুদের বাড়িতে একটি শোকপত্র পাঠিয়েছিলেন। চিঠিটি পাওয়া যায় নি বটে, তবে রমেশবাবু পরবর্তীকালে তাঁর 'বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়' প্রবন্ধে ঐ চিঠির কথায় এইরূপ লিখে গেছেন—

'১৮৬১ খ্রীষ্টাব্দে রাজকার্য উপলক্ষে খুলনা জেলায় আমার পিতার কাল

হয়। বঙ্কিমচন্দ্র তখন খুলনায়, তিনি যেরূপ বিলাপ করিয়া একখানি পত্র লেখেন, অদ্যাপি সে কথা আমার হৃদয়ে জাগরিত রহিয়াছে।'—নব্য-ভারত, বৈশাখ ১৩০১

এবার বঙ্কিমচন্দ্রের মৃত্যুর কিছু দিন আগেকার কথা। সেই সময় কবি নবীনচন্দ্র সেন একদিন কলকাতায় বঙ্কিমচন্দ্রের বাড়িতে এসে তাঁর সঙ্গে তৎকালীন বাংলা সাহিত্য নিয়ে আলোচনা করেন এবং ভারতবর্ষের একটি ইতিহাস লিখবার জন্য বঙ্কিমচন্দ্রকে অনুরোধ করেন।

নবীনচন্দ্র ঐ সময় রাণাঘাটের ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। বঙ্কিমচন্দ্র তখন নবীনচন্দ্রকে পর পর দুটি চিঠি লিখেছিলেন। সেই চিঠি দুটি আজ আর নেই। কোনদিন কোথাও প্রকাশিতও হয়নি। শুধু নবীনচন্দ্র তাঁর 'আমার জীবন' নামক আত্ম-জীবনীতে প্রসঙ্গত চিঠি দুটির কথা উল্লেখ করে গেছেন। প্রথম চিঠিটিতে বঙ্কিমচন্দ্র নবীনচন্দ্রকে লিখেছিলেন, তাঁকে সঙ্গে নিয়ে শান্তিপুরের রাস দেখতে যাবেন।

শান্তিপুর রাণাঘাট থেকে তিন চার ক্রোশ দূরে অবস্থিত এবং রাণাঘাট মহকুমারই অন্তর্গত। তখন রাণাঘাটে নেমে ঘোড়ার গাড়িতে করে শান্তিপুরে যেতে হ'ত। শান্তিপুর পর্যন্ত ট্রেন ছিল না। চৈতন্যদেবের প্রিয় শিষ্য অদ্বৈতের জন্মস্থান এই শান্তিপুর। এখানে বহু গোস্বামী বা গোঁসাই-এর বাস। শান্তিপুরের বিখ্যাত রাস সম্বন্ধে প্রসঙ্গতঃ দু-একটা কথা বলছি। একবার ওখানকার প্রাচীন ও প্রখ্যাত শান্তিপুর সাহিত্য পরিষদ দেখতে গিয়ে সেখানে স্থানীয় পটেশ্বরী কালিকা দেবী নিয়ে লেখা একটি পত্রিকা দেখি। সেই পত্রিকায় সাহিত্য পরিষদের সম্পাদক প্রভাস রায় শান্তিপুরের রাস সম্বন্ধে একটি প্রবন্ধ লিখেছিলেন। সেই প্রবন্ধ থেকেই এখানে কিছুটা উদ্ধৃত করছি—

'গোস্বামী প্রভুদের ভক্তিমান বংশধরগণ নিজ নিজ বাসভবনে মন্দির, দেবালয়, নাটমন্দির ইত্যাদি নির্মাণ এবং শ্রীশ্রীরাধাকৃষ্ণের মনোরম যুগল মূর্তি প্রতিষ্ঠা করে নিত্য সেবা, পূজার্চনা, দোল, ঝুলন, রাসোৎসব ইত্যাদি পরিচালন করবার ব্যবস্থা করেন।

এর অল্প কিছুদিন পরে শান্তিপুরের তন্তুবায়...আরও বিভিন্ন জাতীয় ধনী

ও অভিজাত বাংলার ধর্মনিষ্ঠ ব্যক্তিগণ নিজ নিজ বাসভবনে শ্রীশ্রীরাধাকৃষ্ণ বিগ্রহ প্রতিষ্ঠা ক'রে সেবাপূজা ও (রাসসহ) উৎসবাদি পরিচালন করতে থাকেন।

প্রথম দিকে এই রাসোৎসব তিন দিন ধরে বাড়িতে বাড়িতেই অনুষ্ঠিত হ'ত। যতদূর জানা যায়, প্রায় তিন শ বছর পূর্ব থেকে রাসের তৃতীয় দিনে বিগ্রহগুলিকে সুসজ্জিত হাওদায় বসিয়ে সংকীর্তনাদি সহকারে নগর পরিক্রমার ব্যবস্থা প্রচলন হয়। সে-সময় এই পরিক্রমা অপরাহ্নেই সম্পাদিত হ'ত। কয়েক বৎসরের মধ্যেই গোস্বামীদের আগ্রহাতিশয্যে ও উৎসাহে বিভিন্ন পরিবারের গৃহস্বামীগণও নিজেদের বিগ্রহ নিয়ে সন্ধ্যাকালে সাড়ম্বরে আলোকমালা ও বাদ্যভাণ্ড সহকারে বৃহদায়তনের শোভাযাত্রা সহ এই পরিক্রমায় অংশ গ্রহণ করেন। এই সময় 'রাইরাজার হাওদা' রাধাকৃষ্ণবেশী 'বালকের হাওদা' কৃষ্ণলীলা সম্পর্কিত নানা মৃৎ মূর্তিও এই শোভাযাত্রায় পরিচালন করার ব্যবস্থা করা হয়। এ-দিনের এই অনুষ্ঠানই 'ভাঙ্গারাস' নামে খ্যাত হয়। ভাঙ্গারাসের পরের দিনের অনুষ্ঠান—ঠাকুর নামানো উৎসব। এদিন প্রাতঃকাল থেকে বহু রাসবাড়িতেই সংকীর্তন, কৃষ্ণযাত্রা ইত্যাদি অনুষ্ঠিত হত। মধ্যাহ্ন গড়িয়ে গেলে বিগ্রহকে কোলে নিয়ে কীর্তনাদি সহ নিজ নিজ পল্লী পরিভ্রমণ করা হত। প্রত্যাবর্তনের পর প্রসাদ বিতরণ ও অভিষেকক্রিয়া সমাপনান্তে বিগ্রহকে দেবালয়ে পুনঃস্থাপন করা হত। এখানেই রাসোৎসবের সমাপ্তি। প্রাচীন কাল থেকে মোটামুটি এই ধারাতেই এখনকার রাসোৎসব পরিচালিত হয়ে আসছে।'

এবার নবীনচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের দ্বিতীয় চিঠিটির কথা। বঙ্কিমচন্দ্র নবীনচন্দ্রকে নাতি এবং নবীনচন্দ্রের স্ত্রীকে নাতবৌ বা নাতনী বলতেন। দ্বিতীয় চিঠিটিতে তিনি লিখেছিলেন, রাণাঘাটে গিয়ে দিন কতক থাকবেন, এবং তাঁর এই নাতি-নাতনীর সেবাযত্ন নেবেন।

এই হারানো বা লুপ্ত চিঠি দুটি প্রসঙ্গে নবীনচন্দ্র তাঁর 'আমার জীবনে' যা লিখে গেছেন, সেই লেখাটা উদ্ধৃত করেই এখন এ প্রসঙ্গ শেষ করছি—

'ইহার (কলিকাতায় দেখা করে আসার) কিছুদিন পরে বঙ্কিমবাবু লিখিলেন, তিনি শান্তিপুরের রাস কখনও দেখেন নাই। অতএব রাস

দেখিতে আসিবেন। শুধু তাহাই নহে, তিনি কিছুদিন রাণাঘাটে আমার সঙ্গে থাকিবেন এবং যে সকল বিষয়ের প্রস্তাব (কলিকাতায়) উভয়ের মধ্যে হইয়াছিল, তাহাও স্থির করিবেন। আমাদের পতিপত্নীর আনন্দের সীমা রহিল না। রাসের সময় তাঁহার জন্য সমস্ত স্থির করিয়া তাঁহার প্রতীক্ষায় আছি, পত্র পাইলাম তাঁহার শরীর কিছু কিছু অসুস্থ হইয়াছে। অতএব তিনি আসিতে পারিলেন না। তিনি কিঞ্চিৎ সুস্থ হইলে রাণাঘাটে আসিয়া আমার সঙ্গে কিছু বেশী দিন থাকিবেন। কারণ, কলিকাতার হট্টগোলে তাঁহার স্বাস্থ্য ভাল থাকিতেছে না। তাঁহার বিশ্বাস যে, রাণাঘাটের জল-বাতাস ভাল না হইলেও তাঁহার নাতি-নাতনীর স্নেহে ও শুশ্রূষায় সে অভাব পূরিত হইবে। হা ভগবান। আমাদের এ আশাও পূর্ণ করিলে না! ইহার পরে একদিন আমার প্রকাশক ও পুস্তক বিক্রেতা লিখিলেন যে, সেই দিনই বঙ্কিমবাবুর অস্ত্র-চিকিৎসা (অপারেশন) হইবে। অবস্থা ভাল নহে। সকলেই বড় চিন্তিত হইয়াছেন। তাহার দুই দিন পরে সংবাদপত্রে মর্মাহত হইয়া দেখিলাম যে, এই শতাব্দীর বঙ্গ সাহিত্যের সূর্য অস্তমিত হইয়াছেন।'

[ সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায়কে লেখা ]

শ্রীচরণেষু,

গিরিশের মারফৎ ১১৫৫ টাকা পাঠাইলাম। পূর্ব প্রেরিত ফর্দ মত বিলি করিবেন। বাকি রহিল লৌকতা আর বকৃশিস। জমি বিক্রয়ের টাকা পাইলে তাহা হইবে।

ছাতিমাড়ানি বিক্রয় করিতে পারি নাই। বড়বাবু তাহা লইবার জন্য জিদ্‌ করিতেছেন।

খোকার পীড়ার কারণ, তাহার টীকা দেওয়া হইল না। এই অবস্থায় তাহাকে আর কলিকাতায় রাখা যায় না। কেন না কলিকাতায় বসন্ত রোগের বড় প্রাদুর্ভাব। হাওড়াতেও বাড়ি পাওয়া গেল না। আর সেখানে বড় হাম হইতেছে। চুঁচুড়ায় হাম ও ওলাউঠা হইতেছে। সুতরাং তিন মাসের জন্য পরিবার কাঁটালপাড়ায় পাঠাইতে ইচ্ছা করিতেছি। সেখানে হাম, বসন্ত কি ওলাউঠা হইতেছে কিনা, এই পত্রের উত্তরে লিখিবেন। এক সপ্তাহ মধ্যে পরিবার কাঁটালপাড়ায় পাঠাইব। সুতরাং আমাকে ছুটি লইতে হইবে। ছুটি চাহিয়াছি। পাইব বোধ হয়।

যাহাকে যাহাকে মাসিক দিয়া থাকি, তাহারা কেহ দুই মাস, কেহ তিন মাস মাসিক পায় নাই। তাহাদিগকে মাসিক দিব, বঞ্চিত করিব না। কিন্তু আপাততঃ টাকার বড় অপ্রতুল। ইতি তাং ২ এপ্রিল

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কোন তারিখে যশোর যাইবেন লিখিবেন।

লালচাঁদ যশের হাতচিঠা পাঠাইলাম। তাহার নামে টাকা উহাতে উসুল দিয়া তাহাকে ফেরৎ দিবেন।

[ এই চিঠির গিরিশ যে কে এবং বঙ্কিমচন্দ্র তখন কি বাবতে ঐ টাকা পাঠিয়ে ছিলেন, তা জানা গেল না। তবে অনুমান হয়, গিরিশ সঞ্জীবচন্দ্র ও বঙ্কিমচন্দ্রের কোন নিকটজন ছিলেন।

ছাতিমাড়ানি কোন একটা বিষয় সম্পত্তি হবে বলে মনে হয়।

চিঠির খোকা হ'ল বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী দেবীর এক পুত্র।

বঙ্কিমচন্দ্রের কোন পুত্র সন্তান না থাকায় তিনি শরৎকুমারীর বিয়ে দিয়ে জ্যেষ্ঠ জামাতাকে গৃহ-জামাতা করে ছিলেন।

চিঠিটি পড়ে জানা যায়, বঙ্কিমচন্দ্রের পরিবার তখন কলকাতায় ছিল। আরও জানা যায়, বঙ্কিমচন্দ্র ঐ সময় হাওড়ার ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন এবং কলকাতা থেকে হাওড়ায় যাতায়াত করতেন। বঙ্কিমচন্দ্র হাওড়ায় আসার আগে হুগলীতে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। তখন তাঁর বাসা ছিল হুগলীর পাশেই চুঁচুড়ায়।

চিঠিটিতে তারিখ আছে শুধু ২রা এপ্রিল। সালের কোন উল্লেখ নেই। না থাকলেও বেশ বোঝা যায়, এটা ১৮৮১ খ্রীষ্টাব্দের কথা। বঙ্কিমচন্দ্র ঐ সময়েই হাওড়ায় ডেপুটি ম্যাজিস্ট্রেট হয়ে আসেন।

চিঠিটি থেকে আরও জানা যায়, সঞ্জীবচন্দ্র তখনও যশোহরের স্পেশাল সাব রেজিস্ট্রার ছিলেন। এর কিছুদিন পরেই তিনি তাঁর ঐ চাকরিটি ছেড়ে দিয়েছিলেন। ]

শ্রীচরণেষু,

এই পাজি বৈদিকের পত্র তাহার প্রার্থনা মত আপনার নিকট পাঠাইলাম। এই পত্রের লিখিত কথা সকলের জন্য...। ইতি—

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ কাঁটালপাড়ার বরদা ভট্টাচার্য ছিলেন বৈদিক শ্রেণীর ব্রাহ্মণ। বঙ্কিমচন্দ্র নিজের বাড়ির বৈঠকখানার কাছে বরদা ভট্টাচার্যের একটা জমি কিনেছিলেন। এতে বঙ্কিমচন্দ্রের মোকররি মৌরসি স্বত্ব ছিল, অর্থাৎ ঐ জমি তাঁর দান বিক্রয় করার অধিকার ছিল। বার্ষিক খাজনা দেওয়া ছাড়া বরদা ভট্টাচার্যের সঙ্গে তাঁর আর কোন সম্পর্ক ছিল না।

এই জমি রেলওয়েতে পড়লে বঙ্কিমচন্দ্র ক্ষতিপূরণ হিসাবে ১২শ টাকা পান। বরদা ভট্টাচার্য ঐ টাকার অংশ দাবী করে বঙ্কিমচন্দ্রের কাছে

যান। পরে তিনি এ ব্যাপারে শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের সাহায্য চান। সঞ্জীবচন্দ্র ঐ সময় এলাহাবাদে একরূপ আত্মগোপন করে বাস করছিলেন। কেবল বঙ্কিমচন্দ্র তাঁর ঠিকানা জানতেন। বরদাবাবু সঞ্জীবচন্দ্রের ঠিকানা জানতেন না। তিনি সঞ্জীবচন্দ্রকে লেখা তাঁর একটি চিঠি সঞ্জীবচন্দ্রের কাছে পাঠিয়ে দেবার জন্য বঙ্কিমচন্দ্রের কাছে পাঠিয়ে বঙ্কিমচন্দ্রকেই অনুরোধ করেছিলেন।

বঙ্কিমচন্দ্র তাঁর বিরুদ্ধে লেখা বরদাবাবুর চিঠিটি সঞ্জীবচন্দ্রের কাছে পাঠিয়ে দেবার সময় সেই সঙ্গে নিজে সঞ্জীবচন্দ্রকে উপরে উদ্ধৃত চিঠিটি লিখেছিলেন।

বরদাবাবু বঙ্কিমচন্দ্রকে যে অনুরোধ পত্র লিখেছিলেন এবং সঞ্জীবচন্দ্রকেও যে চিঠিটি দিয়েছিলেন, সেই চিঠি দুটি এখানে পর পর দিলাম—

শ্রীশ্রীদুর্গা

শরণম্

বিজ্ঞাপনমিদং মহাশয়,

আমার এই পত্রখানি ঠিকানা দিয়া অনুগ্রহ করিয়া পাঠাইয়া দিবেন। ইতি—৮ জ্যৈষ্ঠ '৯৪ সাল

শ্রীযুত বাবু সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের নিকট পাঠাইবেন।

শ্রীবরদাচরণ দেবশর্ম্মণঃ

শ্রীশ্রীদুর্গা

সহায়

মহাশয়, আপনি বাটী হইতে রওনা হইবার পর আর আপনার কোন সংবাদ পাই নাই। সম্প্রতি বোধ হয় আপনি অবগত আছেন যে, যে জমি আমার রেলওয়েতে পড়িয়াছিল, তাহা বঙ্কিমবাবু নিজ খরিদা লেখাইয়া টাকা সমুদয় বাহির করিয়া লইয়াছেন। আমি তাঁহার নিকট গিয়াছিলাম। তিনি কহিলেন যে, আমি কেবল তোমায় তোমার খাজনার বিশগুণ পণ দিব, যদি ইহাতে স্বীকার না হও, নালিশ করিতে পার। তিনি ঐ জমির মূল্য ১১০০ টাকা পাইয়াছেন। আমি ডেপুটি কালেক্টরকে জিজ্ঞাসা করায় তিনি কহিলেন, তোমার

মালিকানা সত্ব ৫৭৫ টাকা পাওয়া উচিত, কিন্তু তিনি কিছুই দিতে চাহেন না। আমি এ বিষয়ে বড়বাবুকে জানাইয়াছি এবং আপনাকেও জানাইতেছি। আপনারা অনুগ্রহ-পূর্বক আমার মীমাংসা করিয়া দিউন। কারণ, আমায় অকারণ কষ্ট দেওয়ায় বিশেষ কোন ফল নাই এবং যাহাতে নালিশ করিয়া অপযশ না কিনিতে হয়, ইহাই আমার ইচ্ছা। আপনার যাহা মত হয় সংবাদ দিবেন, আপনার পত্র পাইলে নালিশের স্থির করা যাইবে। আমার ইচ্ছা হাইকোর্টের নজির অনুযাইক যেরূপ প্রজাকে মালিকানা সত্ব দেওয়া যাইতেছে, তাহাই আমি পাই। অকারণ নালিশ করিয়া কষ্ট পাইবার আবশ্যক নাই। এই পত্রের জবাব সত্বর দিবেন এবং আপনার ঠিকানা লিখিয়া দিবেন, আমি কাহারও নিকট প্রকাশ করিব না। আপনি কবে বাটী আসিবেন লিখিবেন। ইতি—

শ্রীবরদাচরণ ভট্টাচার্য

সাং কাঁটালপাড়া

সঞ্জীবচন্দ্রকে লেখা বরদা ভট্টাচার্যের এই চিঠিটি ছিল খোলা চিঠি। বরদাবাবুর খোলা চিঠি দেওয়ার হেতু, তিনি চেয়েছিলেন, বঙ্কিমচন্দ্রও চিঠিটি পড়ুন।

বঙ্কিমচন্দ্র চিঠিটি পড়ে চিঠির মধ্যেকার 'মালিকানা সত্ব ৫৭৫ টাকা' এবং 'কিছুই দিতে চাহেন না' এই দু জায়গায় লেখার নীচে দাগ দিয়ে পাশে পাশে নিজে লিখে দিয়েছিলেন—false, false.

সঞ্জীবচন্দ্র বরদা ভট্টাচার্যের চিঠি পেয়ে ব্যাপারটা কি জানবার জন্য বঙ্কিমচন্দ্রকে তখন একটা চিঠি দিয়েছিলেন।

বঙ্কিমচন্দ্র ঐ সময় মেদিনীপুরের ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। সেই সবে মেদিনীপুরে গিয়ে কাজে যোগ দিয়েছেন। মেদিনীপুরে যাওয়ার আগে তিনি ব্যক্তিগত কাজে ক'মাসের ছুটি নিয়ে কাঁটালপাড়ার বাড়িতে ছিলেন এবং নিজের বাড়ি মেরামত করাচ্ছিলেন। এই সময়েই তিনি রেল কোম্পানীর কাছ থেকে জমির ক্ষতি পূরণের টাকাটা পান, আর বরদা ভট্টাচার্যও এই সময়েই কাঁটালপাড়ার বাড়িতে বঙ্কিমচন্দ্রের সঙ্গে দেখা করেছিলেন।

বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রের এলাহাবাদ থেকে লেখা চিঠিটি পেয়ে তখন তাঁকে এ সম্পর্কে আর একটি চিঠি লিখেছিলেন। সে চিঠিটি এর পরেই উদ্ধৃত করা গেল। ]

শ্রীচরণেষু,

আপনার একখানা পত্র পাইলাম। তাহাতে তারিখ নাই। প্রায় থাকে না।

বরদা ভট্টাচার্য ৫ টাকা খাজনা পায়, তজ্জন্য সে ৫ × ২০ = ১০০৲ পাইতে পারে। High court ruling এই যে, Every person should receive amount of compensation proportionate to his interest in the land.

উহার interest ৫৲ annually, এজন্য ১০০ টাকা পাইতে পারে। আমি ঐ ১০০৲ লইয়া সাধাসাধি করিয়াছি, তাহাতে সে আমাকে কটূক্তি করিয়া গিয়াছে।

তার উপর উহাকে বলিয়াছি যে, যদি তুমি না লও, তবে তোমাকে চিরকাল ঐ খাজনা দিব। এবং তাহার খাজনা আদায়ের জন্য আমার অন্য সম্পত্তি আবদ্ধ রাখিয়া লেখাপড়া করিয়া Registry করিয়া দিতে চাহিয়াছিলাম। তাহাতে সে রাজী না হইয়া কড়া কথা বলিয়া গিয়াছে।

তাহাকে কেহ বুঝাইয়াছে যে, আমি যে ১২০০ টাকা পাইয়াছি, তাহার মধ্যে ৮০০ টাকা তাহার প্রাপ্য। বড়বাবু আমাকে আটশত টাকা দিবার জন্য পুনঃ পুনঃ অনুরোধ করিয়াছেন...। যখন জমি মাপ হয়, তখন আমি ঝিনাইদহে ছিলাম, আমার লোকজন জরিপের সময়ে কেহ উপস্থিত ছিল না।

তথাপি এই ভট্টাচার্য বলিয়া বেড়াইতেছে যে, আমি জুয়াচুরি করিয়া খরিদা ব্রহ্মোত্তর বলিয়া তাহা খাইয়াছি এবং আপনাকেও ঐরূপ লিখিতে সাহস করিয়াছে। যখন কাঁটালপাড়ার সকল লোকের আমার প্রতি

এই ব্যবহার, তখন কাজেই কাঁটালপাড়ার বাড়ি ফেলিয়া দিলাম। ইতি

১১ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্র রাগ বা অভিমানবশে বাড়ি ফেলে দিলাম, সঞ্জীবচন্দ্রকে একথা লিখলেও বাড়ি ফেলে দেন নি। তিনি বাড়ি মেরামত করাতে করাতেই ছুটি শেষ হলে মেদিনীপুরে গিয়েছিলেন। পরে সেখান থেকেই টাকা পাঠিয়ে বাকি মেরামতের কাজটা সম্পন্ন করিয়ে ছিলেন। সঞ্জীবচন্দ্রকে লেখা এই চিঠিতে বঙ্কিমচন্দ্র তাঁর প্রতি কাঁটালপাড়ার সকল লোকের অসদয় বা দুর্ব্যবহারের কথা বলেছেন। এই চিঠি লেখার দু মাস পরে নৈহাটি কাঁটালপাড়ায় স্কুলের জন্য স্থানীয় অধিবাসীরা সঞ্জীবচন্দ্রের মারফৎ বঙ্কিমচন্দ্রের কাছে কিছু অর্থ সাহায্য চাইলে, তখন বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে যে চিঠিটি লিখেছিলেন, সেটি এর পরেই উদ্ধৃত করলাম। ]

Midnapore, 1887
17th August

শ্রীচরণেষু,

কাঁটালপাড়ায় স্কুল বা কলেজ বা University যাহাই হ'ক, তাহাতে আমি কোন সাহায্য করিব না। কাঁটালপাড়ার পূজায় আমি টাকা দিব না। এ বৎসর আমি ও আমার পরিবার পূজার সময়ে মেদিনীপুরেই থাকিব। সুতরাং কলিকাতাতেও পূজা করিতে পারিলাম না।

যেখানে বরদা ভট্টাচার্যের মত ব্যক্তি আমাকে জুয়াচোর বলে, যেস্থানে রামকৃষ্ণ ও ব্রজনাথের মত লোক আমার পিতাকে জালসাজ বলে, যে দেশে বসন্ত ও চণ্ডী ভট্টাচার্যের মত লোকের সঙ্গে দলাদলি এবং যেখানে বড়বাবুর

মত সহোদরের মুখ দর্শন করিতে হয়, সে দেশের সঙ্গে আর কোন সম্বন্ধ রাখিব না। সেখানে আমার কোন দুর্গোৎসব হইবে না।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুনঃ—আমার চক্ষের দৃষ্টি অতিশয় দুর্বল হইয়া পড়িয়াছে। এজন্য কয়দিন হইল পুনরায় মাছ খাইতেছি বটে, কিন্তু মাংস খাই না ও খাইব না। আমার শরীরের জন্য কোন চিন্তা করিবেন না। উহা আমার বা আপনার সাধ্যায়ত্বের ভিতরে নহে।

[ ১৮৮৭ খ্রীষ্টাব্দের ৯ই মার্চ বঙ্কিমচন্দ্র দুই অগ্রজ শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের সঙ্গে উত্তর ভারত ভ্রমণে বেরিয়ে ছিলেন। ২০শে মার্চ মথুরায় শ্যামাচরণ ভুল করে অযথা বঙ্কিমচন্দ্রের উপর রাগ করেন এবং পরদিন তিনি ভাইদের ছেড়ে কোথায় যাচ্ছেন, কোন কথা না বলে অন্যত্র চলে যান।

সঞ্জীবচন্দ্র ও বঙ্কিমচন্দ্র ৩১শে মার্চ এলাহাবাদে থাকা কালে বঙ্কিমচন্দ্র বাড়ির একটি চিঠি পান। সেই চিঠি থেকে ওঁরা জানতে পারেন যে, বঙ্কিমচন্দ্রের দ্বিতীয়া কন্যা নীলাব্জকুমারীর একটি পুত্র হয়েছে, আর এও জানতে পারেন যে, বড়দা শ্যামাচরণ বাড়ি ফিরে গেছেন।

মথুরায় শ্যামাচরণ কিভাবে ভুল করে বঙ্কিমচন্দ্রের উপর অবিচার করেছিলেন, সে সম্বন্ধে সঞ্জীবচন্দ্রের সে দিনকার দিনলিপি থেকে এখানে কিছুটা উদ্ধৃত করছি—

"Baro Babu played a drama. He was always dissatisfied with every thing. He felt tired of remaining at Brindaban and when he was told that, Bankim requires a little rest to regain his health, he insisted on going to Joypur alone or with some jatri. When he was apparently sleeping (at 2 P. M.) but we knew he was not, Bankim said that he won't allow Dada to go to Joypur alone, he must accompany him, let the consequence be what ever it may be. Baro

Babu pretended to awake from his sleep. He looked at us wrath and then to the servant's room and sat there alone as an insulted man. I asked him what was the matter. He said amongst other things that Bankim had told আমি এখনই ওকে তাড়াইয়া দিতে পারি। Why brother should you all combine and drive me away, when I could go away at the least hint. I am not poor,'...

শ্যামাচরণ বঙ্কিমচন্দ্রের উপর তখন রাগ বা অভিমান করে চলে এলেও বঙ্কিমচন্দ্রের সঙ্গে তাঁর যে বাক্যালাপ বন্ধ হয়েছিল, তা নয়। কারণ বরদা ভট্টাচার্যের ব্যাপার নিয়ে সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের চিঠি থেকে জানা যায়, এই ঘটনার অল্প দিন পরেই শ্যামাচরণ বরদা ভট্টাচার্যকে ৮০০ টাকা দেবার জন্য বঙ্কিমচন্দ্রকে অনুরোধ করেছিলেন। বরদা ভট্টাচার্যের ব্যাপারেও শ্যামাচরণ বঙ্কিমচন্দ্রের উপর ভুল করে ছিলেন। এই সব কারণেই বঙ্কিমচন্দ্র তখন বড়দার উপর ক্ষুণ্ণ হয়ে তাঁর সম্বন্ধে মেজদাকে লেখা চিঠিতে ঐ কথা বলেছিলেন।

দাদার উপর এবং কাঁটালপাড়ার উপর বঙ্কিমচন্দ্রের এই রাগ বা অভিমান ছিল তখনকার মত সাময়িক। পরে এ রাগ, অভিমান তাঁর আর ছিল না।

তিনি সাময়িক রাগের বশে তখন একথা লিখলেও কিছুদিন পরে রাগ পড়ে গেলে স্কুলে অর্থ সাহায্য করেছিলেন এবং কাঁটালপাড়ার বাড়ির দুর্গা পূজায় টাকাও দিয়েছিলেন। ]

শ্রীচরণেষু,

...Carbuncle দেখা দিয়াছে···আমার বড় বেশী দিন আর নাই। এবার যে carbuncle হইয়াছে, তাহা সামান্য। আফিস যাইতেছি। কলিকাতা হাওড়া যাতায়াত করিতেছি···ভয় নাই।

কিন্তু যেরূপ প্রকারের পীড়া, তাহাতে যখন carbuncle দেখা দিয়াছে, তখন আর অধিক দিন পরমায়ু নাই। দুই এক বৎসর বাঁচিলেও বাঁচিতে পারি। দুই দিনেই জীবন···ফুরাইতেও পারে।

আপনাকে এ কথা···তাৎপর্য এই যে, আমার এই অবস্থায় আপনার সংসার চালানোর কি উপায়·· হইতে আপনার ও যতীশের···উচিৎ। পূর্ব হইতে কিছু উপায় হইতে পারে।

আর যদিও কিছুদিন·· আমার চাকরি এই···উপর আবার চাকরি চলিবে · তাহা হইলেও আপনাদের···উপায় চিন্তা করা কর্তব্য···আমি এক্ষণে হাওড়ায় আছি···রবিবার।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ চিঠিটি খুবই ছিন্ন। ছিন্ন অংশগুলিতে '···' চিহ্ন দেওয়া গেল। চিঠিটি যখনকার লেখা বঙ্কিমচন্দ্র তখন হাওড়ার ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। তাঁর বাসা ছিল হাওড়ায় পঞ্চাননতলা রোডে ( বর্তমান নাম দেশপ্রাণ শাসমল রোড। ) ]

শ্রীচরণেষু,

যে কথাটা আমার লিখিতে বাকি ছিল তাহা এই যে, যদিও আপাততঃ যতীশের পুত্র কন্যাদের পক্ষে মোটা চাউল খাওয়া বড় ক্লেশদায়ক হইয়াছে, কিন্তু আমার বিবেচনায় উহা অভ্যাস করান নিতান্ত আবশ্যক হইয়াছে। কেননা, আমার···র একটি Carbuncle হইয়াছে···বিশেষ পরিশ্রম করিয়া উহা···কারণ আছে।

বাঙ্গালী হইয়া যে-ই আমার মত মানসিক পরিশ্রম করিয়াছে, সে-ই পঞ্চাশ বৎসরের পূর্বে মরিয়াছে! আমি পৈতৃক ধাতুর গুণে আরও কিছুদিন বাঁচিলেও বাঁচিতে পারি। কিন্তু এই জানুয়ারির পূর্বে কর্ম পরিত্যাগ করা নিশ্চিত।

যতীশ আমার মাসিক ভিন্ন আর কোন উপায় করিতে পারিল না ও পারিবে না। অতএব এই জানুয়ারির মধ্যে মোটা চাউল অভ্যাস হওয়া নিতান্ত আবশ্যক হইয়াছে। এই…যতীশের…পুত্রকন্যা…

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ সঞ্জীবচন্দ্রের পুত্রের নাম ছিল জ্যোতিশ। দেখা যাচ্ছে, বঙ্কিমচন্দ্র এঁকে যতীশ বলেই সম্বোধন করতেন। চিঠির শেষাংশটি ছিন্ন ]

শ্রীচরণেষু,

…দাদার পীড়ার কোন উপশম নাই। এখন হাঁপানি কাশির জন্য অবস্থা কিছু খারাপ হইয়াছে।

নীলমণির মুখে শুনিলাম যে দেবত্র সম্পত্তির বাবত আমার, পূর্ণচন্দ্রের ও রাখালের টাকা যতীশ লইয়াছে। যতীশের কথাবার্তায় বুঝিলাম যে, আমার অংশের টাকা সে নিজে ব্যয় করিয়াছে।…

…নিষেধ করিয়াছিলাম। তাহা না শুনিয়া ১৯ টাকা খরচ করিয়া গিয়াছে শুনিলাম। ইতি তাং ১১ ফাল্গুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ চিঠির দাদা হলেন বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠ ভ্রাতা শ্যামাচরণ।

নীলমণি হলেন নীলমণি চট্টোপাধ্যায়। এঁর বাড়ি ছিল মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমায়। ইনি বঙ্কিমচন্দ্রদের গৃহদেবতা রাধাবল্লভের দেবত্র সম্পত্তির এবং বঙ্কিমচন্দ্রদেরও সম্পত্তির ইজারাদার ছিলেন। নীলমণির পদবী যে চট্টোপাধ্যায় এবং এঁর বাড়ি যে ঘাটালে, এ কথা জানতে পারি নৈহাটীবাসী এঁর এক আত্মীয় কবি সুশীলকুমার মুখোপাধ্যায়ের কাছে।

পূর্ণচন্দ্র বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠ ভ্রাতা, আর রাখাল জ্ঞাতি ভ্রাতা। ]

শ্রীচরণেষু,

কথাটা এই যে, পাচিকা না থাকায়…রাঁধিয়া ছিলেন।…শাশুড়ী নিজে রাঁধিয়া খাইয়া ছিলেন।…যতীশ আমাকে হিসাব দিল না ও দিবে না। পূর্বেই লিখিয়াছি, অনেকবার বলিয়া পাঠাইয়াছি।

টাকা…সে উড়াইয়া…

…মেদিনীপুরে দিয়াছে। আমি…র মেদিনীপুরে যাইব। সুতরাং এই অবস্থাতেই…কে রাখিয়া গেলাম। কাহারও কোন…নাই। যখন শুনিব যে যতীশের…আর টাকা নাই এবং চালচলন…ছে তখন টাকা পাঠাইব…

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্রের বিধবা শাশুড়ী হালিশহরে তাঁর নিজের বাড়িতেই সাধারণত থাকতেন। বঙ্কিমচন্দ্রের স্ত্রী রাজলক্ষ্মী দেবী ভিন্ন তাঁর আর দ্বিতীয় সন্তান ছিল না। তাই তিনি অনেক সময় কন্যার বাড়িতে এসেও থাকতেন। ]

এখানে পর পর যেমন বঙ্কিমচন্দ্রের ক'টি খুবই ছিন্ন চিঠি প্রকাশ করা হ'ল, নৈহাটীর ঋষি বঙ্কিম গ্রন্থাগার ও সংগ্রহশালায় তেমনি সঞ্জীবচন্দ্রকে লেখা বঙ্কিমচন্দ্রের তিনটি শতছিন্ন ও প্রায় ধূলো হয়ে যাওয়া পত্রাংশ পেয়েছি। এই চিঠি তিনটির একটির শুধু প্রথমাংশটুকু এবং ঐ চিঠিটি দু পৃষ্ঠায় লেখা ছিল বলে ঐ পত্রাংশের অপর পৃষ্ঠার লেখাটুকুও পাওয়া গেছে। অপর চিঠি দুটিরও একেবারে শেষাংশ দুটি পেয়েছি। এই শেষাংশও বেশ ছিন্ন। তবুও এই শতছিন্ন চিঠি তিনটির যেটুকু করে অংশ পাওয়া গেছে, তা থেকেই বঙ্কিম-চন্দ্রের চরিত্রের দরদী দিকের একটা সুন্দর পরিচয় পাওয়া যায়। ঐ খণ্ডিত পত্রাংশ তিনটি এখানে উদ্ধৃত করা গেল—

প্রথম পত্রাংশটি এই—

শ্রীচরণেষু,

মাসিক ৭০ টাকা পাঠাইলাম। ... আমাদিগের মাতুলানীকে দিতে হইবে। স...১৩০ টাকা পাঠাইয়া ছিলাম। ফর্দ পূর্বে লিখিয়া···

উপীনের ১০০ টাকা জরিমানা হইয়াছে। তাহা দিবার উহাদিগের শক্তি নাই।···

···আসেন, তবে তাহাকে দিতে পারেন। যোগীন নিজে যদি ঐ টাকা লইতে আসেন, তাহাকে দিতে পারেন। কেননা, আপনাদিগের জানিত হইলে সে টাকা উড়াইতে পারিবে না।

পূজা সম্বন্ধে আমার পত্রের কোন উত্তর পাই নাই। সুতরাং পূজার জন্য কোন টাকা পাঠাইতে পারিলাম না। ইতি তাং···

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

দ্বিতীয় পত্রাংশটি এই—

···যাইবে। ইতি তাং ১ Sept

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

খরচের...

নিজ—৭০,
মাতুলানীর মাসিক—৩,
উপীনের জরিমানা—৫০,
সদাতাঁতিনীর মা—৭,

———

১৩০ টাকা

পুনশ্চ। এই পত্র লেখার পর আপনার ৩০ আগষ্ট তারিখের পত্র পাইলাম। পূজার টাকা শীঘ্র পাঠাইতেছি। ইতি—

তৃতীয় পত্রাংশটি এই—

পূর্বে শ্রীক্ষেত্রে তাঁহাকে...দিয়াছিলাম। পুনশ্চ চাহিয়াছেন...আর দশ টাকা দিলাম। ইতি তাং ২ অ...

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ দেখা যাচ্ছে, এখানে আলোচিত এই চিঠি তিনটির মধ্যে প্রথম চিঠিটি লিখলে সঞ্জীবচন্দ্র তার একটি উত্তর দিয়েছিলেন। সেই উত্তর পেয়ে বঙ্কিমচন্দ্র দ্বিতীয় চিঠিটি লিখেছিলেন।

প্রথম চিঠির 'মাসিক ৭০ টাকা' হল—সঞ্জীবচন্দ্রের জন্য তখনকার মাসিক বরাদ্দ ৭০ টাকা। 'আমাদের মাতুলানীকে' শব্দ দুটির আগে কি শব্দ ছিল তা বোঝা গেল না। আর ১৩০ টাকার আগে যে শব্দের আদ্যক্ষর 'স' পাওয়া যাচ্ছে, তাতে মনে হয় ঐ শব্দটা ছিল "সর্বসমেত'। চিঠির উপীন ও যোগীন এরা কারা এবং উপীনের কোথায় আর কেনই বা জরিমানা হয়েছিল, অনেক খোঁজ করেও তার কিছুই জানা গেল না। কিছু জানা না গেলেও, তবুও ঐ চিঠি থেকেই যেটুকু জানা গেল, তাতে দেখা যাচ্ছে, ১০০ টাকা জরিমানা দেবার ক্ষমতা উপীনদের না থাকায় বঙ্কিমচন্দ্র তাকে ৫০ টাকা সাহায্য করেছিলেন। আর এও অনুমান করা যাচ্ছে যে, উপীন নিশ্চয়ই কোন গুরুতর সামাজিক অন্যায় করে ঐ দণ্ডে দণ্ডিত হয় নি। তা যদি হ'ত তাহলে বঙ্কিমচন্দ্রের ন্যায় আদর্শবাদী মানুষ কখনই উপীনের জরিমানার টাকা সাহায্য করতেন না।

তৃতীয় চিঠিটি থেকে জানা যায়, বঙ্কিমচন্দ্র শ্রীক্ষেত্র অর্থাৎ পুরীতে এক ব্যক্তিকে কিছু অর্থ সাহায্য করেছিলেন। পরে ঐ ব্যক্তি আবার চাওয়ায় তাঁকে পুনরায় দশ টাকা দিয়েছিলেন। বলা বাহুল্য তখনকার দশ টাকার মূল্যমান আজকের একশ টাকারও বেশী ছিল।

বঙ্কিমচন্দ্র দুই অগ্রজের সঙ্গে উত্তর ভারতে একবার তীর্থ ভ্রমণে গিয়েছিলেন। এখন এই চিঠি থেকে দেখা গেল, তিনি একবার শ্রীক্ষেত্রে অর্থাৎ পুরীতে জগন্নাথ দর্শনেও গিয়েছিলেন। ]

শ্রীচরণেষু,

মাসিক ৩০ টাকা পাঠাইলাম। ইতি, তাং মঙ্গলবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ জ্যোতিশ পুলিশ ইন্‌সপেকটরের চাকরি পাওয়ার আগে বঙ্কিমচন্দ্র সঞ্জীবচন্দ্রকে বেশী টাকা সাহায্য করতেন। জ্যোতিশ চাকরি পাওয়ার পর থেকে সঞ্জীবচন্দ্রের মৃত্যুর দিন পর্যন্ত এই ৩০ টাকা করে সাহায্য করেছেন। এ ছাড়া সঞ্জীবচন্দ্রের জামাকাপড়, চিকিৎসা প্রভৃতি বাবতেও বঙ্কিমচন্দ্র নিয়মিত টাকা দিতেন। ]

শ্রীচরণেষু,

আপনি সর্বদা বলিয়া থাকেন, দুই বেলা খাইতে জোটে না। কিন্তু যতীশের অর্থাভাব তো কিছুই দেখি না। সে গতকাল দশ টাকা দিয়া একটা চাপকান কিনিয়া লইয়া গিয়াছে। ছুটিতে চাপকানের কোন প্রয়োজন নাই।

Medical Certificate সম্বন্ধে যতীশ আমার ও পূর্ণচন্দ্রের প্রতি যেরূপ শঠতা, প্রবঞ্চনা ও কৃতঘ্নতা প্রকাশ করিয়া গিয়াছে, তাহা সে-ই পারে, আর কেহ পারে না। পূর্বেও তাহার ঐরূপ ব্যবহার পুনঃ পুনঃ দেখা গিয়াছে। ইতি তাং বৃহস্পতিবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীচরণেষু,

যতীশ সম্বন্ধে যাহা লিখিয়াছিলাম, তাহা সবিশেষ বুঝাইতে হইলে অনেকটা লিখিতে হয়। আমার তত সময় নাই এবং ততটা গুরুতর ব্যাপারও কিছু নহে যে অতটা লিখি।

যতীশের এরূপ ব্যবহার নূতন কিছু নহে। পূর্বে পূর্বেও এরূপ করিয়াছে। আমি এ সকল বিষয়ে সচরাচর কোন কথা কহি না এবং এক্ষণেও তাহার বিস্তারিত···নাই। ইতি তাং

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীচরণেষু,

আপনার সংবাদ লোক মুখে পাইতেছি। এজন্য পত্রাদি লেখার কোন প্রয়োজন হয় না।···

···চিন্তা নাই, আমি নীলমণির নিকট সে টাকা আদায় করিব। তবে পূর্ণচন্দ্র ও রাখালের অংশের টাকাও না খরচ করে। দেখিলাম যে যতীশ এখন আর আমাকে বড় গ্রাহ্য করে না। সুতরাং আমি বড় কিছু বলি নাই। কলিকাতায় কতকগুলো টাকা ব্যয়···

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীচরণেষু,

···পাড়ায় রাষ্ট্র যে আমি আপনাকে পশ্চিম হইতে আসিতে দিই নাই। সেই জন্য আপনি আসেন নাই। আমার বিশ্বাস আপনি নিজে থাকিতে চাহেন, আমি থাকিতে দিই নাই। আমার পরিণামে যে এই পুরস্কার হইল, তাহা আমি বহুদিন হইতে জানি। জানি বলিয়াই এবং এইরূপ পুরস্কার কাঁটালপাড়ায় পাই বলিয়াই, অনেক দিন পৈতৃক ভিটা ত্যাগ করিয়াছি।

এ সকল রচনা প্রথম বড়বাবুর···।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ এই পাতার শেষ চিঠিটি যে সময়ের লেখা সেই সময়কার আরও দুটি চিঠি প্রসঙ্গ কথা সহ আগে বইয়ের ২৪-২৬ পৃষ্ঠায় ছাপা হয়েছে দেখুন। ]

শ্রীচরণেষু,

শরতের গতকল্য একটি পুত্র হইয়াছে। প্রসবকালে…প্রাণ বিয়োগ… রক্ষা পাইয়াছে।

গির্জার কোন খবর পাই নাই।…পত্র পাইয়াছি তাহা আপনার দৃষ্টি জন্য পাঠাইলাম। পাঠ করিয়া ফেরৎ দিবেন। যে ডাক্তার পাঠাইয়াছিলাম, সে অযোগ্য বলিয়া তাহার ঔষধ খায় নাই। আমি পূর্ণকে লিখিয়াছি যে, তাঁহার টাকা দিতে হইবে না। গির্জার জন্য কোন চিন্তা নাই—পীড়া কঠিন নয়… ইতি—তাং ১৯ ফাল্গুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

শ্রীচরণেষু,

আজ আপনার পোষ্টকার্ড…

বসিরহাটের আর কোন পত্র পাই নাই। ডাক্তার পাঠাইয়াছিলাম, সে ফিরিয়া আসিয়াছে। তাহার মুখে শুনা গিয়াছে যে, বিশেষ কোন পীড়া নাই। মধ্যে মধ্যে…low হয়। তাহার যেরূপ চিকিৎসা দরকার, তাহা বিপিনবাবু যেরূপ স্থির করিয়া দিয়াছিলেন, সে সেইরূপ করিতে গিয়াছিল। বসিরহাটের নেটিব ডাক্তারের তাহা পছন্দ হয় নাই। পূর্ণচন্দ্রের চিঠির…ভাবেও ডাক্তারের…তাহাতে আমার …যে বসিরহাটের ডাক্তারেরা…মানুষ দেখিয়া ভয় দেখাইয়া কতকগুলা টাকা ফাঁকি দিয়া লইয়াছে এবং তাহার ব্যাঘাত দেখিয়া আমার প্রেরিত ডাক্তারকে অযোগ্য বলিয়া পূর্ণকে বুঝাইয়া …বিদায় দিয়াছে। রোগ যাহা, আমার বাড়িতে আমি তাহা নিজে আরাম করিয়াছি। যাই হোক্, পূর্ণ আমাকে যেরূপ পত্র লিখিয়াছেন, তাহাতে আমি আর এ সকল কথা কিছু বলিতে সাহস করিলাম না। একশত টাকা গুনগারি …পুঁজি ভাঙ্গিয়া টাকা…

শরৎ ও তাহার পুত্র এখন ভাল আছে। কিন্তু সূতিকার পীড়ার আশঙ্কা এখনও যায় নাই। বিপিনবাবু আর এক সপ্তাহ না দেখিয়া কাঁটালপাড়ায় যাইতে নিষেধ করিয়াছেন। সূতিকা পূজার জন্য পুরোহিতকে আসিতে

বলিয়া পাঠাইবেন। বুধবার দিন ছেলে হইয়াছে, সুতরাং কবে সূতিকা পূজা তাহা পুরোহিত হিসাব করিয়া লইতে পারিবেন। ইতি তাং ২০ ফাল্গুন শুক্রবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ এখানে উদ্ধৃত শেষের চিঠি দুটির শরৎ হলেন বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী দেবী। শরৎকুমারী দেবীর চার পুত্র ছিলেন। তাঁদের নাম যথাক্রমে—দিব্যেন্দুসুন্দর, পুরেন্দুসুন্দর, শুভেন্দুসুন্দর ও ব্রজেন্দুসুন্দর।

গির্জা বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠ ভ্রাতা পূর্ণচন্দ্রের পৌত্র। পূর্ণচন্দ্র সেকালের প্রথা অনুযায়ী পুত্র বিপিনচন্দ্রের বিয়ে দিয়েছিলেন তাঁর মাত্র ১৪ বছর বয়সের সময়। বিপিনের ১৯ বছর বয়সে তাঁর প্রথম পুত্র গির্জার জন্ম হয়। বিপিন তখন কলেজের ছাত্র এবং স্ত্রী-পুত্র নিয়ে পিতার কাছে থাকতেন।

পূর্ণচন্দ্র বসিরহাটে ডেপুটি ম্যাজিস্ট্রেট থাকা কালে বিপিনচন্দ্রের ঐ শিশুপুত্রের একবার অসুখ করে। বঙ্কিমচন্দ্র এ কথা শুনেই তাঁর কলকাতার বিখ্যাত গৃহ চিকিৎসকের উপদেশ ও পরামর্শ অনুযায়ী কলকাতা থেকে একজন ভাল চিকিৎসককে বসিরহাটে পাঠিয়েছিলেন। এ থেকে দেখা যাচ্ছে, বঙ্কিমচন্দ্র বংশের সকলের জন্যই কিরূপ চিন্তা করতেন!

এ ছাড়া আগের উদ্ধৃত অধিকাংশ পত্র ও পত্রাংশ থেকেও একটা বিষয় পরিষ্কার লক্ষ্য করা গেল যে, বঙ্কিমচন্দ্র যেমন উপার্জন করতেন, তেমনি স্বজন, আত্মীয়, অনাত্মীয় ও অভাবী ব্যক্তিদের টাকাও দিতেন প্রচুর।]

[ জ্যোতিশচন্দ্র চট্টোপাধ্যায়কে লেখা ]

বঙ্কিমচন্দ্রের নিজের পুত্র সন্তান ছিল না বটে, কিন্তু ঋণগ্রস্ত মধ্যমাগ্রজ সঞ্জীবচন্দ্রের একমাত্র পুত্র জ্যোতিশকে নিয়ে তাঁর যেন ভাবনা চিন্তার আর অন্ত ছিল না। বঙ্কিমচন্দ্র দীর্ঘকাল ধরে জ্যোতিশকে নিয়মিত অর্থ সাহায্য করেছেন। জ্যোতিশের চাকরির জন্য তিনি যেমন চেষ্টা করেছেন, তেমনি তাঁর চাকরি হলেও আবার নানান্ বিষয়ে নানা উপদেশ দিয়েছেন। জ্যোতিশ অন্যায় করলে, তাঁকে যেমন কড়া ভাষায় তিরস্কার করেছেন, তেমনি তাঁর ছোট বড় সকল বিপদেই তাঁকে সাহায্য করতে আগিয়ে গেছেন।

এখানে জ্যোতিশকে লেখা বঙ্কিমচন্দ্রের কয়েকটি চিঠি উদ্ধৃত করছি। এগুলি থেকে ঐ সব সম্বন্ধে অনেক কথা জানা যাবে। তাছাড়া বঙ্কিমচন্দ্রের পারিবারিক খবর এবং মানুষ বঙ্কিমচন্দ্র সম্বন্ধেও বহু বিষয় জানা যাবে। কোন কোন চিঠিতে সঞ্জীবচন্দ্র এবং বঙ্কিমচন্দ্রের সাহিত্যের খবরও রয়েছে।

প্রিয়তমেষু,

এ মাসে টাকার বড় গোলযোগ। ওদিকে অর্দ্ধেক বেতন ছিল। তারপর ছুটি কয়দিন অতীত হইয়া গিয়াছিল। এখানে ১৭ই মে চার্য লইয়াছি। সেই দিন হইতে পুরা দর যাহা পাইব। Accountant general হিসাব করিয়া দিয়াছেন। এ মাসে মোটে ৪০০ টাকা বেতন পাইব। আসিবার সময়ে আমার হাতে টাকা ছিল না। রাজকৃষ্ণবাবুর নিকট দুই শত টাকা হাওলাত করিয়া আনিয়াছি। ঐ দুই শত টাকার যাতায়াত খরচ এবং বাসা খরচে প্রায় ১৫০ টাকা খরচ হইয়া গিয়াছে—৫০ টাকা যাহা আছে, তাহা ৩০ জুন পর্যন্ত বাসা খরচ চলিতে পারে। ৩০ জুন আমি এখান হইতে যাইবার সম্ভাবনা। অতএব পুনর্বার বেতন পাইবার পূর্বেই যাইতে হইবে। অতএব এই ৪০০ টাকার মধ্য হইতে পথ খরচ ১০০ টাকা রাখিতে হইবে ও রাজকৃষ্ণবাবুকে দুই শত টাকা দিতে হইবে। অবশিষ্ট এক শত টাকা যাহা থাকিবে তাহাই কলিকাতার বাসায় পাঠাইব। তাহাতে তাহাদের কুলাইবে না। কেন না, কেতাবের টাকার আমদানি কম, আর নূতন বাড়ীর লেখাপড়া ও মোকদ্দমা ইত্যাদি বিষয়ে অনেক খরচ হইতেছে। তোমাদিগকে পাঠাইবার জন্য এক পয়সাও রহিল না। কাজেই এ মাসে তোমাদের কিছুই আনুকূল্য করিতে পারিব না।

ইহাতে তোমাদের কষ্ট হইবে। কিন্তু আমি ছুটি লইলে তোমাদের

এরূপ কষ্ট হইবে। পূর্বাহ্নে ঝিনাইদহ হইতে আমি তোমার পিতাকে সতর্ক করিয়া ছিলাম। তাহা জানিয়াও তোমরা কোনরূপ চেষ্টা কর নাই। আপনারা চেষ্টা করা দূরে থাক, আমি ইহা বুঝিতে পারিয়া পূর্ব হইতে কিছু উপায় করিবার জন্য কণ্ঠমালা ছাপাইতে ছিলাম। তোমার পিতা তাহাতেও ব্যাঘাত করিয়া আপনারও ক্ষতি করিলেন, আমারও কতকগুলা টাকা ক্ষতি করিলেন। তোমরা আপনারা আপনার কোন উপকার করিবে না; আপনারাই আপনার অনিষ্ট করিবে। অন্যে কেহ যদি তোমাদের উপকার করিতে যায়, তাহারও অনিষ্ট করিবে। ইহা হইলে কেহই তোমাদের লইয়া চালাইতে পারে না।

যে ৪০০ টাকা বেতন কাটা গেল, তাহার মধ্যে ২০০ টাকা দরবার করিয়া পশ্চাৎ পাইতে পারি। যদি পাই তবে তাহা হইতে কিয়দংশ তোমাদিগকে দিব। কিন্তু তাহার এখন অনেক বিলম্ব। ইতি তাং ৩১ মে।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ এই চিঠিটি উড়িষ্যার কটক জেলার ভদ্রক থেকে লেখা। ঐ সময় ভদ্রক বাংলা দেশের অন্তর্ভুক্ত ছিল। বঙ্কিমচন্দ্র যশোহর জেলার ঝিনাইদহ থেকে বদলি হয়ে ভদ্রকে গিয়েছিলেন। তিনি ঝিনাইদহে গিয়েছিলেন ১৮৮৫র ১লা জুলাই, আর ভদ্রকে যান ১৭ই মে। ভদ্রকে কাজে যোগ দেওয়ার আগে অসুস্থতাবশত তিন মাস ছুটি নিয়ে বাড়িতে ছিলেন।

এই চিঠির রাজকৃষ্ণবাবু হলেন বঙ্গদর্শনের লেখক বহু ভাষাবিদ্ ঐতিহাসিক রাজকৃষ্ণ মুখোপাধ্যায়। বঙ্কিমচন্দ্রের স্বল্প সংখ্যক ঘনিষ্ঠ বন্ধুদের মধ্যে ইনি ছিলেন অন্যতম।

কণ্ঠমালা সঞ্জীবচন্দ্রের লেখা একটি উপন্যাস। ]

কল্যাণবরেষু,

Accountant general আমাকে last pay certificate দেন নাই,

এজন্য আমি আজিও বেতন পাই নাই। এজন্য টাকা এ পর্যন্ত আমি পাঠাই নাই।

টাকা পাঠাইলেও যে তোমাকে আমি পাঠাইতাম বা এক্ষণে পাঠাইব, এরূপ বলিতেছি না। যতদিন তোমার চরিত্র সংশোধিত না হয় ততদিন আমি তোমার কোন উপকার করিব না। তোমার স্মরণ থাকিতে পারে যে, আমি তোমাকে পুনঃ পুনঃ বলিয়াছি যে, তোমার মাতার প্রতি সদ্ব্যবহার না করিলে আমি তোমার কোন উপকার করিব না। তথাপি তুমি মাতার প্রতি যেরূপ দুর্ব্যবহার কর, তাহা কানে শুনা যায় না…এরূপ নরাধমের যে সাহায্য করে বা তাহাকে যে স্নেহ করে, সেও তাহার ন্যায় নরাধম।

তুমি মনে কর, আমি বিদেশে আছি, কিছু জানিতে পারিতেছি না, কিন্তু আমি কলিকাতা হইতে আসিবার আগে ব্যবস্থা করিয়া আসিয়াছি, তুমি যাহা করিবে, আমি সমস্ত জানিতে পারিব।

তোমার মাতা আমার পূজনীয়া। আমি তাঁহাকে খাইতে অবশ্য দিব। কিন্তু তোমাকে দিব না। কেননা তুমি পিতৃদ্রোহী এবং মাতা-পিতার সম্বন্ধে যে অনুতাপ প্রকাশ করিয়াছ, তাহার কিছুই আমি বিশ্বাস করি না। কেননা তাহা হইলে তুমি কখন মাতার প্রতি এরূপ ব্যবহার করিতে পারিতে না। ইতি তাং ৪ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্রের নিজের পুত্র সন্তান না থাকায় একবার কথা হয়েছিল, বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে পোষ্যপুত্র হিসাবে গ্রহণ করবেন। কিন্তু জ্যোতিশ তাঁর বাবা-মা'রও একমাত্র পুত্র বলে, তাঁর বাবা-মা এ প্রস্তাবে রাজী হন নি। ঋণগ্রস্ত পিতার সন্তান এবং নিজেও উপার্জনে অক্ষম জ্যোতিশ, ধনী কাকার পোষ্যপুত্র হতে না পারার কথা স্মরণ করেই মাঝে মাঝে বাবা মা'র প্রতি রাগে খারাপ ব্যবহারও করতেন। বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে স্নেহ করতেন বলে, তাঁর ভাল মন্দ সকল রকম ব্যবহারেরই খোঁজ রাখতেন এবং কোন রকম অন্যায় কাজ করলে, সেজন্য তাঁকে তীব্র তিরস্কারও করতেন। ]

কল্যাণবরেষু,

তোমার মাতা ও অপরে তোমার মাসিকের কথা আমার নিকট তুলিয়াছিলেন। উত্তর তাঁহাদিগের মুখে শুনিয়া থাকিবে। কিন্তু তাঁহারা যদি বুঝাইয়া না বলিতে পারিয়া থাকেন, এজন্য আমি সেই সকল কথা পত্রের দ্বারা জানাইতেছি।

আমি যাহা মাসিক দিতাম, তাহা আমার জ্যেষ্ঠ সহোদরকে দিতাম। তোমাকে দিতাম না। এবং তোমাকে দিবার আমার কথা নাই।

তুমি যদি বল—'আমি খাইব কি প্রকারে?' তাহার উত্তরে তোমাকে উপার্জন করিতে উপদেশ দিই। চাকরির জন্য আমাকে আসিয়া ধরিও না। আমি তোমাকে অনেকগুলা চিঠি দিয়াছি। তুমি তাহা ব্যবহার কর নাই। এক্ষণে আর চিঠিপত্র দিতে পারিব না। আপনি চাকরির চেষ্টা করিবে।

আর যদি তোমাকে এ বয়সে নিতান্তই খুড়া জ্যেঠার উপর বোঝা হইতে হয়, তবে আমি একা তোমার খুড়া জ্যেঠা নই। আর সকলেই সাহায্য করিতে সক্ষম। আমাকে একা ভার দেওয়া অনুচিত। এবং আমি তাহা লইবও না। তোমাদিগের ভরণপোষণের ভার আমি একাই বহিতাম বটে, কিন্তু তাহার যে কারণ, তোমার প্রতি তাহা বর্তে না।

আর যদি নিতান্তই তোমার অন্য কোন উপায় না হয়, তবে কেবল তোমার ডাল ভাতের খরচ দিব। কিন্তু নিম্নলিখিত কয়েক বিষয় আমার বাধ্য না হইলে তাহা দিব না—

(১) তুমি জমি বেচিয়া যে টাকা পাইয়াছ, তাহার হিসাব দিবে। আমি হিসাব তদন্ত করিব, সত্য কিনা।

(২) তুমি অবশিষ্ট জমি শীঘ্র বিক্রয় করিবে।

(৩) বিক্রির টাকা আমার নিকট আমানত করিবে। আমি তদ্দ্বারা তোমাদিগের দেনা পরিশোধ করিব। এবং অবশিষ্ট টাকা তোমার পিতা যেরূপ বলিবেন, তাহা করিব।

(৪) তোমার মাকে কখনও অপমান করিবে না।

এই চার বিষয়ে আমার অবাধ্য হইলে আমি তোমার কোন প্রকার উপকার করিব না। আমি এ সকল কথা তোমার পিতাকে লিখিয়াছি।

ইহার উত্তরে লম্বা পত্র লিখিও না। তুমি বড় বড় লম্বা লম্বা পত্র লিখিয়া

থাক। আমি বড় বড় পত্রে বিরক্ত। বড় লম্বা পত্র লিখিলে আমি পড়িব না। ইতি তাং ৮ বৈশাখ।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ জ্যোতিশের মায়ের নাম ছিল নবরঙ্গ দেবী। মায়ের স্বভাব তো, তাই তিনি পুত্রের ব্যবহারে সম্মান না পেলেও সেই পুত্রেরই খাওয়া পরার চিন্তায় বঙ্কিমচন্দ্রকে অনুরোধ করতেন।

বঙ্কিমচন্দ্র যে জ্যোতিশকে লিখেছিলেন, চাকরির জন্য তোমাকে অনেকগুলি চিঠি দিয়েছিলাম, তুমি তা ব্যবহার করনি—বঙ্কিমচন্দ্রের ঐ ধরণের একটা চিঠি এর পরে উদ্ধৃত করলাম। ]

প্রিয়তমেষু,

মথুরাপুরের Special Registrar খালি। মাসিক লাভ আন্দাজ ১০০ টাকা। মথুরাপুর জয়নগর মজিলপুরের নিকট। রেল হইতে ৪।৫ ক্রোশ হইবে। তোমার চেষ্টা করা কর্তব্য। অতএব আসিয়া চেষ্টা করিবে।

মেজবাবু এখন বাড়ি যাইতেছেন না। তাঁহার প্রতিক্ষা করিতে গেলে বোধ হয় ঘটিবে না। তুমি সকালের ট্রেনে আসিয়া ফিরিয়া যাইতে পার। বাড়ির বন্দোবস্ত করিয়া আসিবে।

এ সকল আমার নিজ মতানুসারে লিখিলাম। মেজবাবু কি বুঝেন বলিতে পারি না। তাঁহার মতের অপেক্ষা করিলাম না। ইতি তাং ১২ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ জ্যোতিশ মথুরাপুরে চাকরির চেষ্টায় গিয়েছিলেন কিনা জানা না গেলেও, তবে তিনি নিজেও যে একেবারে চাকরির চেষ্টা করতেন না,

তা নয়। এ সম্পর্কে কাকা বঙ্কিমচন্দ্রকে লেখা জ্যোতিশের একটা চিঠি প্রসঙ্গতঃ এর পরে উদ্ধৃত করেছি। ]

প্রিয়তমেষু,

গ্রাণ্ট সাহেবের সঙ্গে অদ্যই সাক্ষাৎ করা উচিত। তাঁহার বাসা কোথায় আমি জানি না। সাক্ষাৎকালে আমাদিগের পরিচয় দিতে পার। ইতি—

এখানে আহারের কষ্ট হইবে। বাসায় আহার করা ভাল।

[ জ্যোতিশ একবার বঙ্কিমচন্দ্রের কলকাতার বাসায় এসে বাড়ির দরোয়ানের মারফৎ কাকাকে লেখা তাঁর একটি চিঠি হাওড়ার কোর্টে কাকার কাছে পাঠিয়ে দিয়ে ছিলেন। বঙ্কিমচন্দ্র তখন হাওড়ার ডেপুটি ম্যাজিস্ট্রেট। সেটা ১৮৮৬ খ্রীষ্টাব্দের কথা।

বঙ্কিমচন্দ্র জ্যোতিশের চিঠি পেয়ে সেই চিঠিরই এক পাশে উপরের ঐ কথাগুলি লিখে দিয়েছিলেন।

বঙ্কিমচন্দ্রের দরোয়ান কোর্টে গিয়ে আরদালি মারফৎ জ্যোতিশের চিঠিটি বঙ্কিমচন্দ্রের কাছে পাঠিয়ে দিলে, তখন বঙ্কিমচন্দ্র কাজের ব্যস্ততার মধ্যেই চিঠিটি পড়ে মনে করেছিলেন, জ্যোতিশই কোর্টে এসে নিজে আরদালির হাত দিয়ে চিঠিটি পাঠিয়েছে। তাই তিনি চিঠির শেষে জ্যোতিশকে বাসায় অর্থাৎ তাঁর কলকাতার বাসায় আহার করার কথা বলেছিলেন।

কাকাকে লেখা জ্যোতিশের চিঠিটি ছিল এই—

শ্রীচরণ কমলেষু,

প্রণামা শত সহস্র নিবেদনঞ্চ বিশেষ, গতকল্য আমি সংবাদ পাইয়াছি যে, হুগলীর দ্বিতীয় মুনসেফের সেরাস্তাদারি ২।৩ দিন মধ্যে খালি হইতেছে, এবং ঐ কার্যে অন্য এক ব্যক্তি শীঘ্র নিযুক্ত হইতেছে। আরও শুনিলাম যে, হুগলীর জজ গ্রাণ্ট সাহেব মনে করিলেই আমি

কার্যটি পাইতে পারি। অতএব অদ্য প্রাতঃকালেই গ্রাণ্ট সাহেবের সহিত সাক্ষাৎ করিবার অভিপ্রায়ে হুগলী গিয়া শুনিলাম গ্রাণ্ট সাহেব হুগলীতে থাকেন না। কলিকাতায় থাকিয়া নিত্য যাতায়াত করেন। কলিকাতায় কোথায় থাকেন, তাহা নিশ্চয় কেহ বলিতে পারিল না। ২।১ জন অনুমান করিয়া বলিল যে Bengal club-এ থাকাই সম্ভব। কারণ, ইতিপূর্বে উহাদের মধ্যে একজন সাহেবকে তথায় দেখিয়াছিল। সুতরাং কলিকাতায় আসিয়া তাঁহার সহিত সাক্ষাৎ করার অভিপ্রায়ে হুগলী হইতে যে মেল ট্রেন ৯টায় ছাড়ে তাহাতে আসিয়া এখনই মহাশয়ের বাসায় পৌছিয়াছি। গ্রাণ্ট সাহেবের সহিত প্রথমেই সাক্ষাৎ করা উচিৎ ছিল কিনা এবং এক্ষণে কর্তব্য কি তাহা আমাকে লিখিয়া পাঠাইতে আজ্ঞা হইবে। আর গ্রাণ্টের কলিকাতার বাসার ঠিকানা যদি মহাশয়ের জানা থাকে, তবে তাহাও লিখিবেন। আমি অদ্যই গ্রাণ্ট সাহেবের সহিত দেখা করার মনস্থ করিয়াছি। কারণ, এ চাকরির উমেদার অনেকে আছে।

মহাশয় এক্ষণে কার্যে ব্যস্ত বলিয়া তথায় শ্রীচরণ দর্শন করিয়া বক্তব্য নিবেদন করিতে যাইলাম না। ইতি তাং ১৫ নবেম্বর

সেবক শ্রীজ্যোতিশচন্দ্র

পুঃ লিঃ

৺কার্তিক পূজা উপলক্ষ্যে অদ্য ও আগামী কল্য হুগলীর দেওয়ানি আদালত বন্ধ আছে; ]

Wait till I have leisure, which I shall get in half an hour.

B. C. C.

[ জ্যোতিশ একবার নিজে হাওড়ার কোর্টে গিয়ে বঙ্কিমচন্দ্রের সঙ্গে দেখা করার কথা লিখে জানালে অর্থাৎ স্লিপ দিলে, বঙ্কিমচন্দ্র সেই

স্লিপের উপরেই দেখা হওয়ার সময় সম্বন্ধে ঐ কথা লিখে দিয়েছিলেন।
জ্যোতিশের চিঠি বা স্লিপটা ছিল এই—

শ্রীচরণেষু,

আমি এখনই এখানে আসিয়াছি। এক্ষণে কি করিতে হইবে, আজ্ঞা করিলে তার অনুবর্তী হইব। ইতি

সেবক শ্রীজ্যোতিশচন্দ্র ]

কল্যাণবরেষু,

তোমার পত্র পাইয়াছি। অটলবিহারী মৈত্রের সঙ্গে আমার আলাপ নাই। পূর্ণর সঙ্গে আছে। কিন্তু বোধ হয় শত্রুভাব।

তোমার পিতার পত্র গতকল্য পাইয়াছি। তিনি ভাল আছেন।

ত্রিশ টাকায় অনেকের সংসার চলিতেছে। অবস্থা বিবেচনা করিয়া তোমাদেরও চলিতে পারে। তোমার পিতাকে খরচ পাঠাইতে হইতেছে। তোমাদের দিতে হইতেছে। রামহরিকে দিতে হইতেছে।···কেও কখন কখন দিতে হয়। একা মানুষ আর কত দিক পারে। তোমরা আপনার গরজ ভিন্ন আর কিছু দেখ না। তাই আমাকে আবার টাকার জন্য লিখিয়াছ। ইতি তাং ২ আষাঢ়

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বেকার জ্যোতিশচন্দ্র অটলবিহারী মৈত্রকে ধরে একটা চাকরির চেষ্টায় ছিলেন। তাই অটলবাবুর সঙ্গে বঙ্কিমচন্দ্রের আলাপ আছে কিনা, এ কথা জ্যোতিশ কাকাকে জিজ্ঞাসা করেছিলেন।

১৮৮৭ খ্রীষ্টাব্দের মার্চ মাসে বঙ্কিমচন্দ্র দুই অগ্রজ শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের সঙ্গে উত্তর ভারত ভ্রমণে গিয়েছিলেন। শ্যামাচরণ ও বঙ্কিমচন্দ্র বাড়ি ফিরে এলেও সঞ্জীবচন্দ্র প্রধানতঃ দেশে তাঁর পাওনাদারদের জ্বালাতেই বাড়ি না ফিরে এলাহাবাদে থেকে যান। বঙ্কিমচন্দ্র ঐ সময়

সঞ্জীবচন্দ্রের প্রতি তাঁর দেয় মাসিক বরাদ্দের টাকা এলাহাবাদেই পাঠিয়ে দিতেন।
চিঠির '...' অংশটি ছিন্ন। ]

কল্যাণবরেষু,

তোমার মাতার টাকা ১লা জুলাই তারিখে কলিকাতায় পাঠাইয়াছি। তোমার পিতার পত্র পাইয়াছি। ভাল আছেন। ইতি তাং ২৫ আষাঢ়

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

আমি আসিয়া পৌঁছিয়াছি। তোমাদিগের খরচের ৯০ টাকা পাঠাইলাম। ১০ টাকা মেজবাবু রাখিলেন। তিনি ব্যস্ত আছেন। বড়বাবুর পীড়া কিছু বৃদ্ধি। তোমাদিগের মঙ্গলাদি লিখিবে। ইতি—শুক্রবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্র কলকাতায় মেডিকেল কলেজের সামনে প্রতাপ চ্যাটার্জী লেনে বাড়ি কিনেছিলেন। কর্মস্থল মেদিনীপুর থেকে কলকাতার এই বাড়িতে আসার কথাই চিঠিতে লিখেছিলেন।
সঞ্জীবচন্দ্রও এই সময় এলাহাবাদ থেকে ফিরে আসেন। এসে তখন কলকাতায় বঙ্কিমচন্দ্রের বাড়িতে কিছুদিন ছিলেন।
বড়বাবু অর্থাৎ বড়দা শ্যামাচরণ তিনিও অসুস্থতার জন্য কলকাতায় বঙ্কিমচন্দ্রের বাড়িতে এসেছিলেন। ]

প্রিয়তমেষু,

তোমার পত্র আজ পাইলাম। আমি মফঃস্বলে আছি। ডাক চলে না। বন্যায় দেশ ভাসিয়া গিয়াছে। এজন্য তোমার পত্র পাইতে আমার বিলম্ব হইয়াছে। উত্তর পৌছাইতেও বিলম্ব হইবে।

বাটি মেরামতের জন্য এ মাসে ৫০ টাকা দিবার কথা ছিল। কিন্তু আমার এখানে মফঃস্বলে খরচ মাসে ১২৫ টাকা পড়িয়াছে। এ মাসে ৬০০ টাকা মাত্র বাড়ি পাঠাইয়াছি। বোধ করি তাহাতে টাকার অকুলান হওয়াতে টাকা দিতে পারে নাই। বিশেষ এ মাসে আর আর অনেক খরচ আছে। তুমি কলকাতায় তোমার খুড়ীর সঙ্গে যদি সাক্ষাৎ করিতে পার, তবে সবিশেষ অবস্থা বুঝিতে পারিবে। আমিও এ বিষয়ে পত্র লিখিলাম। ফলে খরচ পত্রের বন্দোবস্তের ভার তোমার খুড়ীর উপর। আমি এ সকল ঝঞ্ঝাট হইতে ক্রমশঃ অবসর লইতে চেষ্টা করিতেছি।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

তোমার দেওয়া ফর্দ তোমার পিতার নিকট পাঠাইয়াছি। আমি মেদিনীপুরে পৌছিয়াছি। এখানে তোমার চাকরির চেষ্টা দেখিব। হইতে পারিবে বোধ হয়।

এখন তোমার হাতে যে টাকা আছে, তাহা হইতে পূর্বমত এ কয় দিনের খরচ চালাও। মাস কাবারে কিছু টাকা পাঠাইব। ইতি তাং ১৯ মে

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্র ইতিপূর্বে জ্যোতিশকে চাকরির জন্য চিঠি লিখে দিলেও বা কোথায় চাকরি পাওয়া যাবে তার হদিস দিলেও তিনি জ্যোতিশের চাকরির জন্য তেমন চেষ্টা করেন নি। জ্যোতিশের কোথাও চাকরি হচ্ছেনা দেখে এবার তিনি নিজেই জ্যোতিশের চাকরির চেষ্টা করেন।

এই চেষ্টার ফলে জ্যোতিশ মাস খানেক পরেই মেহেরপুরে পুলিশ ইন্‌সপেকটরের চাকরিটি পান।

চাকরি জোগাড় করার মূলে বঙ্কিমচন্দ্র নিজে ছিলেন বলে কর্তৃপক্ষ তাঁর প্রতি সম্মানবশতই জ্যোতিশকে সাব্‌ ইন্‌সপেকটর অব্‌ পুলিশ না করে, এর উপরের স্তরে একেবারে ইন্‌সপেকটর অব্‌ পুলিশের চাকরিটি দিয়েছিলেন। ]

প্রিয়তমেষু,

তোমার পিতা পুনর্বার রোগে পড়িয়াছেন লিখিয়া ছিলেন। তিনি কেমন আছেন, জানিবার জন্য তাঁহাকে পত্র লিখিয়া ছিলাম। এক হপ্তা হইল পত্র লিখিয়াছি। কোন উত্তর পাই নাই। বোধ করি আরোগ্য লাভ করিতে পারেন নাই। অতএব তুমি তাঁহার সম্বাদ লিখিয়া চিন্তা দূর করিবে। তিনি যদি আরোগ্য লাভ করিয়া থাকেন, তবে তাঁহাকে স্বয়ং পত্রের উত্তর লিখিতে বলিবে। কাঁটাল পাড়ায় দলাদলি...। জানিয়া...কিছু প্রয়োজন আছে।

আমি শারীরিক ভাল আছি, তাঁহাকে বলিবে। আমার জায়গায় এ পর্যন্ত কোন লোক নিযুক্ত হয় নাই। অতএব কবে যাইব, তাহার কোন স্থিরতা নাই। ইতি তাং···মাঘ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ চিঠির '...' অংশগুলি ছিন্ন থাকায় ঐ সব জায়গায় কি লেখা ছিল জানা গেল না। ]

প্রিয়তমেষু,

তোমার জ্যেষ্ঠ তাতের এক পত্র ডাক যোগে পাইলাম। তাহাতে তোমার পিতা ও ছোটকাকার প্রতি এরূপ উক্তি আছে যে, তাহা শুনিয়া তাঁহাদের মর্মান্তিক কষ্ট হইবার সম্ভাবনা। এজন্য সে পত্র তাঁহাদিগকে পড়িতে দিলাম না। তোমার জ্যেঠা মহাশয়ের উদ্দেশ্য যে মেজবাবু ও ছোটবাবু সে পত্র দেখেন। তোমার জ্যেঠা মহাশয়কে জানাইও যে আমি তাঁহাদিগকে না দেখাইয়া পত্র ছিঁড়িয়া ফেলিয়াছি। ভবিষ্যতে তাঁহার কোন পত্র আসিলে আমি তাহা খুলিব না। কেননা, ঐরূপ কথা পড়ায় কোন ভাল ফল নাই। কেবল বিবাদ ও মর্মপীড়া বৃদ্ধি পায় মাত্র। এজন্য আর তাঁহার পত্র পড়িব না।

তুমি এই সকল কথা তাঁহাকে জানাইবে। যদি নিজে না জানাইতে পার, তবে এই পত্র তাঁহার পড়িবার জন্য পাঠাইয়া দিবে।

তিনি জানিতে চাহিয়াছেন সম্বাদ দাতা কে? তাঁহাকে বলিও, সম্বাদ দাতা স্বয়ং জানকী রায়। তিনি জানিতে চাহিয়াছেন, আমাদের তদারকের ফল কি হইয়াছে। ফল কিছুই হয় নাই। আমি পীড়িত, সিঁড়িতে উঠিতে নামিতে পারি না। সুতরাং জানকী রায় কি রাধামাধব হালদারের নিকট যাইতে পারি নাই। জানকী রায়ের কাছে গেলেও আর কিছু বেশী কথা পাওয়া যাইবে না। রাধামাধবকে পত্র লিখিয়াছিলাম। সে কোন উত্তর দেয় নাই। আর কি তদারক করিতে বলেন?

এই সকল কথা তাঁহাকে জানাইও। নিজে না জানাইতে পার এই পত্র পাঠাইয়া দিও। ইতি তাং ৩০ শ্রাবণ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুনশ্চ। পত্রে তোমার জ্যেঠা মহাশয়ের যেরূপ রাগ দেখিলাম, তাহাতে বোধ হয়, তিনি রাগে সর্বদা কষ্ট পান। বুঝাইয়া বলিও, ক্রোধ শরীর নাশক। সর্বদা যাহাতে আনন্দে থাকেন, সেই চেষ্টা করিতে বলিও। ঝগড়া বিবাদ যথেষ্ট হইয়াছে। আর কাজ নাই। তোমার বাপকে একবার ডাকিতে বলিও, সব মিটিয়া যাইবে। ইতি—

[ সঞ্জীবচন্দ্র ও পূর্ণচন্দ্রের উপর শ্যামাচরণের অত রাগের কারণ সম্বন্ধে যা জানা যায় তা এই—

প্রথমত—পিতা যাদবচন্দ্র তাঁর সমস্ত বাস্তভিটা সঞ্জীবচন্দ্র ও পূর্ণচন্দ্রকে দান করায় শ্যামাচরণ ও বঙ্কিমচন্দ্র তা থেকে বঞ্চিত হয়েছিলেন। সঞ্জীবচন্দ্র নিজের অংশ বঙ্কিমচন্দ্রকে দিয়ে পূর্ণচন্দ্রের কিছুটা অংশ নিয়ে সেখানে থাকতেন। শ্যামাচরণ কিন্তু বাস্তু থেকে সম্পূর্ণই বঞ্চিত হয়েছিলেন।

দ্বিতীয়ত—যাদবচন্দ্র আবার এক ক্রোড় দানপত্র করে কনিষ্ঠ পুত্র পূর্ণচন্দ্রকে ঋণযুক্ত করবার জন্য পূর্ণচন্দ্রের অংশের দেয় পিতৃঋণের টাকা শ্যামাচরণ প্রভৃতি চারজনের উপরেই সমানভাবে ভাগ করে দিয়েছিলেন।

তৃতীয়ত—সঞ্জীবচন্দ্র তাঁর বঙ্গদর্শন প্রেসের জন্য যখন কলকাতায় জানকীনাথ রায়ের কাছে ১৫০০ টাকা ঋণ করেন। সেই ঋণপত্রে সঞ্জীবচন্দ্রের সঙ্গে যাদবচন্দ্রও সহি করেছিলেন। যাদবচন্দ্র সহি করার ফল হয়েছিল এই যে, তাঁর মৃত্যুর পরেই জানকী রায় যাদবচন্দ্রের চার পুত্রের নামেই পাওনা আদায়ের জন্য নালিশ করেছিলেন।

এই সব টাকা পয়সার ব্যাপারে বঙ্কিমচন্দ্র তেমন কিছু মনেই করতেন না। শ্যামাচরণ কিন্তু টাকার ব্যাপারে খুব হিসাবী ছিলেন। কারণ, তিনি প্রথম শ্রেণীর ডেপুটি ম্যাজিস্ট্রেট এবং ৮০০ টাকা মাইনের চাকুরে হলেও তাঁর সংসার ছিল বেশ বড়। পুত্র ছিল ৩টি, আর কন্যা ছিল ১১টি। তিনি কন্যাদের বিয়ে দিয়েছিলেন রীতিমত অর্থব্যয় করে বেশ বড় বড় ঘরে। যেমন, তাঁর এক জামাতা ছিলেন উত্তরপাড়ায় জমিদার রাজা জ্যোৎকুমার মুখোপাধ্যায়।

যাদবচন্দ্রের মৃত্যুর পর জানকী রায় শ্যামাচরণের নামে নালিশ করলে, তখন পিতার অবর্তমানে শ্যামাচরণের ক্রোধটা গিয়ে পড়েছিল সঞ্জীবচন্দ্রের উপরে। এই সঙ্গে পিতার ক্রোড় দানপত্রের কথা স্মরণ করে পূর্ণচন্দ্রের উপরও শ্যামাচরণের রাগ হয়েছিল।

সঞ্জীবচন্দ্র ও পূর্ণচন্দ্রের উপর শ্যামাচরণের এই যে রাগ এও অবশ্য ছিল তখনকার মত সাময়িকই। বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে যে বলেছিলেন—

তোমার বাপকে একবার ডাকতে বোলো, সব মিটে যাবে—সেই মতই সঞ্জীবচন্দ্র দাদার কাছে গেলে তাঁর রাগ পড়ে যায়।

বিষয়-সম্পত্তি বা টাকা পয়সার ব্যাপারে কোন কোন ভাইয়ের সঙ্গে শ্যামাচরণের এক-আধবার মনোমালিন্যের নজীর পাওয়া গেলেও, সব ভাইয়ের সঙ্গেই তাঁর সদ্ভাবেরও অসংখ্য উদাহরণ রয়েছে। ]

কল্যাণবরেষু,

বুধবার বৈকালে সিধুর বিবাহের আশীর্বাদ হইবে। তুমি এবং কৃষ্ণ দুইটার গাড়ীতে আসিবে। আহারাদি করিয়া ৯।। টার গাড়ীতে যাইতে পারিবে। তোমাদের পথ খরচা এখানে দিব। ইতি তাং ২৫ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ সিধু হলেন বঙ্কিমচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা শরৎকুমারী দেবীর জ্যেষ্ঠপুত্র দিব্যেন্দুসুন্দর বন্দ্যোপাধ্যায়। আর কৃষ্ণ হলেন বঙ্কিমচন্দ্রের বড়দা শ্যামাচরণের পুত্র। ]

প্রাণাধিকেষু,

তোমার পত্র পাইয়াছি। তুমি ১৫ টাকা রথের খরচের জন্য চাহিয়াছিলে, ...উমাচরণ ফিরিয়া আসিয়াছে কিনা, তাহার কোন সম্বাদ আমাকে কেহ লিখিল না। তুমি আমাকে তাহা লিখিও।

শরতের পুত্রের পুনর্বার কঠিন পীড়া হইয়াছিল।...ইতি তাং ২২ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুনশ্চ। এবার যখন কলিকাতায় লোক আসিবে ২৫ খানি চন্দ্রশেখর পাঠাইয়া দিবা। চাবি তোমার কাছে আছে।...

[ ভাটপাড়া নিবাসী উমাচরণ বন্দ্যোপাধ্যায় বঙ্কিমচন্দ্রের একজন কর্মচারী ছিলেন। ইনি সাধারণত বঙ্কিমচন্দ্রের বইয়ের ব্যাপারে দেখাশুনা করতেন। বঙ্কিমচন্দ্র নিজের খরচে নিজের বই ছাপতেন। ছেপে পুস্তক বিক্রেতাদের দিতেন। তাঁরা কমিশন নিয়ে বই বেচে দিতেন। ]

প্রিয়তমেষু,

তোমার চাকরি হওয়ার সম্বাদ পাইয়া আমার বিশেষ আনন্দ হইয়াছে। তোমার চাকরিতে আমার নিজের বিশেষ উপকার। কিন্তু তাহা তত আনন্দের কারণ নহে। তুমি অমানুষ হইয়া যাইতেছিলে, এক্ষণে মনুষ্যত্ব লাভ করিতে পারিবে। আর আমি আজ মরিলে কাল তোমাদিগের সংসার নির্বাহের উপায় ছিল না, সে উপায় হইল। ইহাই আমার বিশেষ আনন্দের কারণ।

তুমি Health Certificate জন্য চিন্তিত হইয়াছ। Civil Surgeon তোমাকে পরীক্ষা করিলেই Certificate দিবেন, তাহাতে সন্দেহ নাই। কোন বিশেষ Organic Disease না থাকিলে কেহই Certificate দিতে অস্বীকার করে না। তোমার সেরূপ কোন পীড়া নাই।...

Inspector general office হইতে তোমাকে একখানি Civil Surgeon নামিত চিঠি দিবে, সেই চিঠি দেখাইলেই Civil Surgeon একখানি form fill up করিয়া দিবে। তাহাতে কোন আশঙ্কা বা গোলযোগ নাই। প্রথম Salary bill সঙ্গে ঐ Certificate খানি পাঠাইতে হইবে। তৎপূর্ব্বে চাই না। Civil medical office ঐ Certificate দিতে বাধ্য। তোমায় কোন চেষ্টা করিতে হইবে না। কেবল বয়সের একটু গোলযোগ আছে। সে বিষয়ে মেজবাবুর সঙ্গে পরামর্শ করিবে।...তবে ২৫ বৎসরের উপর বয়স বলিয়া নিজে মুখে স্বীকার করিলে গোলযোগ হয়। এজন্য সকলেই বলিয়া থাকে, আমার বয়স ২৪ বৎসর ৮ কি ৯ মাস। তাহাতে কেহ কিছু মনে করে না।

তোমাকে যদি শীঘ্র Join করিতে বলিয়া থাকে, তবে শীঘ্রই যাইবে। Health Certificate জন্য অপেক্ষা করিতে হয় না। কেবল Inspector General Office হইতে Civil Surgeon নামিত চিঠিখানা লইয়া যাইবে। ঐরূপ চিঠি District office হইতেও পাওয়া যাইতে পারে।—

কার্য সম্বন্ধে তুমি আমার নিকট উপদেশ প্রার্থনা করিয়াছ। তাহা আমি পশ্চাৎ দিব এবং তাহার অনুবর্তী হইলে তোমার উপকার হইবে। আপাততঃ নিম্নলিখিত গ্রন্থগুলি মনোযোগ পূর্বক অধ্যয়ন করিতে আরম্ভ করিবে।

(1) Code of criminal procedure, specially chapter 5, 6, 7, 14, Cal 3 Sub, 11.

(2) Penal code

(3) Evidence act

(4) Police mannual,

অন্যান্য বিশেষ কথা পশ্চাৎ লিখিয়া জানাইব। তুমি কবে রওয়ানা হইবে জানাইবে। ইতি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

হেল্‌থ সার্টিফিকেট সম্বন্ধে কাকা অভয় দেওয়া সত্ত্বেও জ্যোতিশ এই নিয়েই নানা চিন্তা করতে থাকেন এবং কাজে যোগ দিতে যেতেও দেরি করেন। এ সম্পর্কে জ্যোতিশের একটা চিঠি পেয়ে বঙ্কিমচন্দ্র তখন জ্যোতিশকে আবার এই চিঠিটি লিখেছিলেন—

প্রিয়তমেষু,

তোমার পত্র পাইয়াছি। Health certificate সম্বন্ধে তুমি যে সকল অনুমান করিতেছ, তাহা অমূলক। এইরূপ সকল বিষয়ে…আপনা-আপনি মনের ভিতর…লইলে কর্ম কাজ চালাইতে পারিবে না। যে অনর্থক ভয়ে ভীত হয়, তাহাকে বুঝানো ভার। এজন্য তোমাকে বুঝাইবার কোন চেষ্টা করিলাম না।

কর্মস্থলে যাইতে আর বিলম্ব করিও না। অন্যত্র টাকা না পাও, তোমার পিতার নিকট পূর্ণচন্দ্রের প্রেরিত যে পূজার তহবিল আছে, তাহা হইতে

যাইবে। পশ্চাৎ তাহা পূরণ করিলে চলিবে। আমার হাতে এখানে এখন কিছু নাই। এজন্য পাঠাইতে পারিলাম না।…ইতি তাং ২৯ আগষ্ট সোমবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ চিঠির '…' অংশগুলি ছিন্ন।

এই চিঠিতে যে পূজার তহবিলের কথা আছে, সে হ'ল বঙ্কিমচন্দ্রদের বাড়ির দুর্গা পূজার তহবিল। সঞ্জীবচন্দ্র চাকরি ছেড়ে দিয়ে ঐ সময় বাড়িতে থাকতেন। বঙ্কিমচন্দ্র ও পূর্ণচন্দ্র নিজেদের কর্ম্মস্থলে থাকায় সঞ্জীবচন্দ্রই বাড়ির পূজার ব্যবস্থা করতেন। পূজার টাকা দিতেন বঙ্কিমচন্দ্র ও পূর্ণচন্দ্র। ]

জ্যোতিশ চাকরি পেলে কি ভাবে কাজকর্ম করবে, সে সম্বন্ধে বঙ্কিমচন্দ্র তখন যেমন চিঠি লিখে জ্যোতিশকে উপদেশ দিয়ে ছিলেন ( বইয়ের ২৩ পৃষ্ঠা দ্রষ্টব্য ), তেমনি জ্যোতিশের চাকরিতে প্রথম মাইনে পাওয়ার ব্যাপারে কিছুটা গোলযোগ দেখা দিলে, তখন আবার তিনি জ্যোতিশকে এই চিঠিটি লিখেছিলেন—

কল্যাণবরেষু,

বেতনের জন্য Inspector General সাহেবের Personal Assistant কে এইরূপ লিখিতে পার। I have made several applications to the District Suptd. of police for issuing my salary for—. He has neither issued my salary nor assigned any reason for withholding it. I humbly solicit that he may be instructed to issue my salary. ইতি তাং

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

জ্যোতিশের চাকরির ব্যাপার নিয়েই তাঁকে লেখা আর একটি চিঠি—

প্রিয়তমেষু,

তোমার পত্র পাইলাম। তুমি যে বিষয় লিখিয়াছ, তাহার অনুসন্ধান লওয়া অবশ্য কর্তব্য। অনুসন্ধান, কলিকাতায় Inspector General সাহেবের আপিসের কেরাণিদিগের দ্বারা জানিতে হইবে। তুমি নিজে আসিয়া জানিবে অথবা তোমার পিতাকে পাঠাইয়া দিবে।

Toynbee সাহেবের সঙ্গে সাক্ষাৎ করায় কোন ক্ষতি নাই। কিন্তু কোন ফল হইবে না বোধ হয়, কেন না সে লোক ভাল নহে। Paul সাহেব এখন আর Inspector General নহে। Bolton সাহেব তাহার জায়গায় হইয়াছে। Bolton সাহেবের সঙ্গে আমার আলাপ নাই। কিন্তু সে Chachenzie সাহেবের বাধ্য হইবার সম্ভাবনা। Chachenzie সাহেব শীঘ্রই কলিকাতায় আসিবেন। তোমার পিতা একবার তাঁহার সঙ্গে সাক্ষাৎ করিলে এ বিষয়ে সুবিধা হইতে পারে। পার যদি তাঁহাকে সম্মত করিও। আশ্চর্যের বিষয় যে তিনি এ সকল বিষয়ে কোন চেষ্টা করিতে চান না। ইতি তাং ৯ নবেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র

[ সঞ্জীবচন্দ্র কিছুটা উদাসীন প্রকৃতির মানুষ ছিলেন। ]

কল্যাণবরেষু,

তোমার পত্র পাইয়াছি। তুমি এক শত টাকা বেতনের চাকরি করিতেছে। এক্ষণে আমার নিকট কোন সাহায্য প্রত্যাশা করা অন্যায়। যাহারা ঐ বেতনের চাকরি করে, তাহারা সকলেই আপন আপন পরিবার বিনা কষ্টে প্রতিপালন করিয়া থাকে। আমি এ মাসে কোন খরচ পাঠাই নাই ও পাঠাইব না।

তোমার পিতার জন্য কোন চিন্তা নাই। তিনি মনে করিলেই আমার নিকট আসিয়া থাকিতে পারেন। ইতি তাং ৬ অকটুবর।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে লিখেছিলেন, আর অর্থ সাহায্য করব না। কিন্তু এ কথা বললে কি হবে! তিনি আগের মত জ্যোতিশকে মাসিক সাহায্য করতেন না বটে, তবে মাঝে মাঝে নানা ব্যাপারে সাহায্য করতেই হ'ত। যেমন, জ্যোতিশের চাকরিতে একবার বদলির জন্য তাঁকে অর্থ সাহায্য করছেন। এ সম্পর্কে লেখা চিঠিটি এই—

প্রিয়তমেষু,

বদলির জন্য যে ৫০ টাকা আবশ্যক, তুমি কাল এখানে আসিলে আমি তোমাকে দিব। ইতি তাং ৩ শ্রাবণ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

জ্যোতিশের চাকরিতে বদলি ইত্যাদির ব্যাপারেই শুধু নয়, চাকরিতে তাঁর ছুটি নেওয়ায় বা গণ্ডগোল দেখা দিলে, সে সব বিষয়েও বঙ্কিমচন্দ্রকে মাথা ঘামাতে হ'ত। এ সম্পর্কে জ্যোতিশকে লেখা তাঁর ৩টি চিঠি এখানে দিলাম—

কল্যাণবরেষু,

তোমার ৭ হপ্তার ছুটি মঞ্জুর হইয়াছে। চিঠি আসিয়াছে। চিঠি আমার কাছে আছে। ইতি তাং ১৩ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

তোমার পত্র কাল বৈকালে পাইলাম। এখানে টেলিগ্রাফ নাই। সুতরাং টেলিগ্রাফের দ্বারা কোন উত্তর দিতে পারি নাই। আমি অদ্য বাটী রওনা হইব। মঙ্গল বুধবার নাগাদ কলিকাতা পৌছিতে পারি। কলিকাতায় সাক্ষাৎ হইলে তোমার কথার সবিশেষ উত্তর দিব।...হইয়া থাকে ব্যস্ত হইও না। যাহাতে অনিষ্ট না হয় তাহা করিব। ইতি তাং ২৬ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

তুমি যখন কোন অত্যাচার কর নাই, তখন কোন ভয় নাই। ভয় পাইও না। ...ভয় অপরাধের লক্ষণ বুঝায়। ১৫ ফিব্রুয়ারি উত্তম দিন। পাঁজি দেখিয়া বারবেলা বাদ দিয়া যাত্রা করিও।

অনিলের বিবাহ সকালেও হইতে পারিবে। কেন না অরক্ষণীয়া কন্যা। কন্যা না দেখিলে সম্বন্ধ ঠিক হইবে না। বিশেষতঃ এখনও টাকার স্থিরতা হয় নাই।

ছুটি মঞ্জুরির একমাস মধ্যে ছুটি avail of করিতে পার। অনুমতি লইয়া আরও অধিকদিন পরে পার।

তোমার সঙ্গে চুয়াডাঙ্গা পর্যন্ত একটা কনষ্টবল কি চৌকিদার আসে না কি? পাঁড়ে গিয়া নৈহাটি স্টেশনে অপেক্ষা করিতে পারে। ইতি তাং ২১ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ পাঁড়ে বঙ্কিমচন্দ্রের বাড়ির দরোয়ান। শেষের চিঠি ছুটি ছিল ]

২৪ পরগণা জেলায় ডায়মণ্ড হারবারের কাছে মুড়াগাছা পরগণায় বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্রের একটা ছোট তালুক ছিল। সঞ্জীবচন্দ্রের প্রচুর ঋণ এবং জ্যোতিশচন্দ্রকেও বেকার দেখে যাদবচন্দ্র মৃত্যুর কিছুদিন আগে তাঁর ঐ মুড়াগাছা তালুকের এক শ' বিঘা জমি জ্যোতিশকে পৃথকভাবে দিয়ে যান। যাদবচন্দ্রের মৃত্যুর পর বঙ্কিমচন্দ্ররা চার ভাইয়েই বাকি সম্পত্তির মালিক হয়েছিলেন। জ্যোতিশের অংশ-সহ মুড়াগাছার এই সমস্ত সম্পত্তিরই ইজারাদার ছিলেন নীলমণি চট্টোপাধ্যায়।

জ্যোতিশের মুড়াগাছার ঐ সম্পত্তি বিক্রয় করা ইত্যাদি নিয়ে তাঁকে লেখা বঙ্কিমচন্দ্রের আরও কয়েকটি চিঠি এখানে দিচ্ছি। তার আগে, সঞ্জীবচন্দ্রের ঋণের জন্য জনৈক ডিক্রিদার কর্তৃক তাঁর বাড়ি ক্রোক করায় বইয়ের ৬৫ পৃষ্ঠায় যে চিঠি দিয়েছি, সেই প্রসঙ্গে জ্যোতিশকে লেখা বঙ্কিমচন্দ্রের আর একটি চিঠি পরে পেয়েছি। ঐ সঙ্গে ঐ মামলার কয়েকটা কাগজ পত্রও

পেয়েছি। বইয়ের ২২১ পৃষ্ঠায় প্রকাশিত বঙ্কিমচন্দ্রের চিঠিটিতে জানকী রায়ের কথা আছে। সেখানে প্রসঙ্গ কথায় বলেছি, এই জানকী রায়ের কাছেই সঞ্জীবচন্দ্র ঋণ করেছিলেন। এখন ঐ মামলার কাগজপত্র পেয়ে দেখছি, ঋণদাতা জানকী রায় নয়, মথুরামোহন রায়। মনে হয়, জানকী রায় মথুরা রায়ের বাড়িরই কোন নিকটজন ছিলেন।

ঐ সঙ্গে শ্যামাচরণকে প্রথম শ্রেণীর ডেপুটি ম্যাজিস্ট্রেট এবং ৮০০ টাকা বেতনের চাকুরে বলেছিলাম। এখন দেখছি, সম্ভবতঃ তিনি প্রথম শ্রেণীর হন নি, সেই হিসাবে বেতনও ৮০০র কিছু কম ছিল।

পরে পাওয়া সেই চিঠিটি হ'ল এই—

প্রিয়বরেষু,

তুমি যে বিষয়ে প্রশ্ন করিয়াছিলে, সে বিষয়ে যে আইন আছে, তাহা নকল করিয়া পাঠাইলাম।

দস্তকে একটি সময় নিরূপিত থাকে। তাহার মধ্যে দস্তক জারি না হইলে দস্তক ফেরৎ হয়। ঐ সময় প্রায় এক হপ্তা কি দুই হপ্তা এইরূপ থাকে। তাহার পর ডিক্রিদার প্রার্থনা করিলে নূতন দস্তক হইতে পারে।

সারদার সম্বন্ধী অধ্যাপকদিগকে দিবার জন্য ২৫০ টাকা দিয়াছিল। তাহা মেজবাবুকে দিয়াছিলাম। তাহা তিনি অধ্যাপকদিগকে দিয়াছেন, কি রাখিয়া গিয়াছেন, কি লইয়া গিয়াছেন, আমাকে লিখিবে। তাঁহার কোন পত্র পাই নাই। ইতি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

For the purpose of making an arrest no dwelling house shall be entered after sunset and before sunrise. No outer door of any dwelling house shall be broken open—অতএব দিনমানে বাহির দ্বার বন্ধ রাখিবে, রাত্রে খুলিবে।

But when the peon has duly gained access to any dwelling house he may unfasten and open the door of any room in which he has reason to believe the judgment debtor is to be found. Provided that if the room be in the actual occupancy of a woman who is not the judgment debtor and who

according to the customs of the countries does not appear in public, the peon shall give notice to her that she is at liberty to withdraw and after allowing a reasonable time for her to withdraw and giving her every reasonable facilities for withdrawing he may enter such room for the purpose of making the arrest.

[ জ্যোতিশ বাড়িতে বিপদের সম্ভাবনা দেখে সেজ কাকার শরণাপন্ন হয়ে উপদেশ চেয়ে ছিলেন। বঙ্কিমচন্দ্র তখন ভ্রাতুষ্পুত্রকে অভয় দিয়ে এই চিঠি লিখেছিলেন।
চিঠির সারদা বঙ্কিমচন্দ্রের জ্ঞাতি খুড়তুতো ভাই। এঁর সম্বন্ধী ছিলেন ভাগলপুরের রাজা শিবচন্দ্র বন্দ্যোপাধ্যায়। শিববাবু তাঁর বাবা কিংবা মা'র শ্রাদ্ধ উপলক্ষে ভাটপাড়ার টোলের পণ্ডিতদের দেবার জন্য বঙ্কিমচন্দ্রের কাছে ২৫০ টাকা দিয়েছিলেন। ]

এবার জ্যোতিশের জমি বিক্রয় ইত্যাদি সংক্রান্ত চিঠিগুলি উদ্ধৃত করছি—

প্রিয়তমেষু,

নীলমণি পূজার পূর্বে বাড়ি গিয়াছে। এ পর্যন্ত আসে নাই। আর সে আসিলেও ফসল না উঠিলে জমি বিক্রয় হইবে না। সুতরাং বিক্রয়ের জন্য কোন চেষ্টা হইতে পারে নাই। হরি ধোপার জন্য উমাচরণকে পাঠান হইয়াছিল, তাহার দেখা পাওয়া যায় নাই। ইতি তাং ১ নবেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

আমি পুনর্বার খরচ পত্র দিয়া রামময়কে মুড়াগাছায় তোমার জমি বিক্রয়ের জন্য পাঠাইয়া ছিলাম। কিন্তু গোমস্তার ভাওচির জন্য উহায় কিছুই হইতে পারে নাই ও হইবার সম্ভাবনা নাই।

এতদিন তোমার কলিকাতার মহাজনদিগকে স্থগিত রাখিয়া ছিলাম, কিন্তু তাহারা আর থাকে না। এক্ষণে তাহারা জমি কোবলা করিয়া লিখিয়া লইতে সম্মত হইয়াছে। তুমিও তাহাতে সম্মত আছ পূর্বপত্রে লিখিয়া ছিলে। অতএব এক্ষণে সে মত আছে কিনা লিখিবে।

শ্রীশচন্দ্রের শ্বশুর শ্যামাচরণ পণ্ডিতভুণ্ডকে ঐ জমি লইবার জন্য আমি অনুরোধ করিয়া ছিলাম, কিন্তু তিনি কোন উত্তর এ পর্যন্ত দেন নাই। তিনি বেশী টাকা দিবেন এমন বোধ হয় না। কত টাকায় তাঁহাকে দিতে পারি লিখিবে।

আমি মুড়াগাছা হইতে ৫৭ টাকা দশ আনার চাউল আনিয়াছি। আমাদের গোমস্তার দ্বারা কিনিয়াছি। সে ঐ টাকা তোমায় দিতে বলিয়াছে। টাকা তোমার কাছে পাঠাইব, কি উহা হইতে কাঁটালপাড়ায় রাঁড়ী-বালতির খুজরা দেনা পরিশোধ করিব লিখিবে। তুমি না বলিলে কাহাকেও কিছু দিব না। বিধু, কুমুদিনি প্রভৃতি কয়েকজন দুঃখী বড় বিরক্ত করে। ইতি তাং ১৫ মার্চ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুঃ। তুমি কেমন আছ, আর কোন সংবাদ পাই নাই। তাহা লিখিবে।

কল্যাণবরেষু,

তোমার পত্র পাইয়াছি। আঙ্গুলে একটু বেদনা হওয়ায় নিজে হাতে পত্র লিখিতে পারিলাম না। তুমি নূতন কর্মে প্রবৃত্ত হইয়াই যেরূপ ভাবে ব্যবহার করিতেছ, তাহাতে সুবিধা হইবার সম্ভাবনা নাই—উপরওয়ালা সাহেবরা যখন যাহা বলিবেন, তখনই তাহা স্বীকার করিতে হইবে এবং সাধ্যানুসারে তাহা সম্পন্ন করিতে হইবে। রাসবিহারীবাবু কুলোক হইলেও তাঁহার উপর কিছু মাত্র অসন্তোষ প্রকাশ করিবে না। তাঁহার সম্বন্ধে কোন কথা সাহেবের নিকট কিম্বা অপর কাহারও নিকট কিছু মাত্র বলিবে না এবং তাঁহার খুব আনুগত্য করিবে।

তিনি কাজ শেখান বা না শেখান আপনি কাজ শিখিবে। যে আপনি কাজ শিখিতে জানে, তাহার পরের সাহায্যের প্রয়োজন হয় না। যে আপনি কাজ শিখিতে না জানে পরের সাহায্যে তাহার কোন উপকার হয় না। সাহেব যগুপি তোমাকে কুষ্টিয়া যাইতে বলেন, তখনই তাহা স্বীকার করিবে। কাজের জন্য আটকাইবে না। লোকজনকে জিজ্ঞাসা করিয়া কাজ চালাইবে। Magistrate সাহেবের সহিত সাক্ষাৎ হইলে তোমাকে সদরে রাখার জন্য কোন কথা বলিবে না, ইহাকে 'ঘোড়া ডিঙ্গিয়ে ঘাস খাওয়া' বলে। District সাহেব তাহাতে খুব রাগ করিবার সম্ভাবনা। বংশ মর্যাদা লইয়া একশবার বড়াই করিবে না, উহাতে লোকে বিরক্ত হয় ও উপহাস করে এবং বংশেও এমন কিছু গৌরবের কথা নাই যে সকলের কাছে বড়াই করা যায়। অমুককে কুষ্টিয়ায় দাও, আমি যাইব না, এমন সকল কথা সাহেবের কাছে বলিবে না। সর্বদা নম্রভাবে চলিবে। নম্রতা শিক্ষা তোমার নিতান্ত আবশ্যক। যাহারা তোমাকে পরামর্শ দিয়াছে যে 'তুমি ছয় মাস কাল সদরে থাকিতে চাও, একথা তুমি জোর করিয়া বলিতে পার' তাহারা তোমার শত্রু। জোর করিয়া কোন কথা বলিলে তোমার চাকরি থাকিবে না।

সাহেবরা যাহা ইচ্ছা তাহা করিতে পারে। বাঙ্গালী বিশেষতঃ তোমার মত ক্ষুদ্র চাকরের কোন কথারই জোর চলে না, ইহা নিশ্চিত জানিও।

কর্মে প্রবৃত্ত হইয়াই রাসবিহারীবাবুকে অথবা অন্য কাহাকে শত্রু করিও না। ইতি তাং ১৭ই ভাদ্র

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু—

তোমার পত্র পাইয়া ও তুমি কঠিন রকম পড়িয়া যাওয়ার সম্বাদ পাইয়া চিন্তিত আছি। কোথায় কি রকম জখম হইয়াছে, কিরূপ চিকিৎসা হইতেছে, এক্ষণে কেমন আছ, আর এখন লোক পাঠান আবশ্যক কিনা লিখিবে।

তুমি বাড়ি আসিলে সপিণ্ডকরণ হইবে। আমি সেই সময় দিনস্থির করিয়া দিব। ভাদ্র মাস পড়িতে না পড়িতে যাহাতে পরিবার লইয়া যাওয়া হয় সে চেষ্টা করা আবশ্যক।

কাঁটালপাড়ার সব ভাল আছে, সম্বাদ পাইয়াছি।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

তোমার পত্র পাইয়াছি। তুমি সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছ কিনা লিখিবে।

তোমার কনিষ্ঠ পুত্রের অন্নপ্রাশন এক্ষণে হইতে পারে না। কেন না তাহার সর্বাঙ্গে ফোড়া ও জ্বরও কখন কখন হইয়া থাকে। অসুস্থ শরীরে অন্নপ্রাশন দিতে নাই। উপনয়নের সময়ে হইবে।

সুতরাং এক্ষণে সপিণ্ডকরণের প্রয়োজন নাই।

নীলমণি মুড়াগাছায় গিয়াছিল। পুনশ্চ আসিয়াছে। সে মুড়াগাছায় যাওয়ার পর আমার পরিবারবর্গ লইয়া রাখাল কাঁটালপাড়ায় গিয়াছিলেন ও এক্ষণে তাঁহারা সেইখানে আছে। অতএব চিন্তার বিষয় নাই।

টাকা মাস কাবারে কৈলাসের নিকট পাঠাইবে। কৈলাসকে টাকা মজুত রাখিতে বলিবে; আমি বাটী গিয়া খরচ পত্র করিব। আমি সংসারের সকল বন্দোবস্ত করিতেছি।

যদি মেহেরপুরে পীড়া বেশী না থাকে, তবে পরিবার লইয়া যাওয়াই ভাল। কেন না তোমার নিজের তত্ত্বাবধান নহিলে ছেলেগুলি ভাল থাকে না। আর তোমাদের বাড়ির Ceptic বা কুয়া পাইখানা অতিশয় অনিষ্টকারী জানিবে।

অনিলের একটি সম্বন্ধ আসিয়াছে। পাত্র ধনী ব্যক্তি, সব ভাল, কিন্তু বয়স ৩৬ বৎসর। তোমার মত কিনা, অনিলের বিবাহে ব্যয় করা তোমার বা আমার ক্ষমতা নাই। অতএব যাহাতে অল্প ব্যয়ে হয়, তাহাই খুঁজিতে হয়। কৃতদার পাত্রে ব্যয় হইবে না। ইতি তাং ২৮ শ্রাবণ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

আমি নিজে এক মাস হইতে পীড়িত। প্রায় ১৫ দিবস শয্যাগত ছিলাম।

এক্ষণে ছুটিতে আছি। আমার বাড়িতে বসন্ত রোগের উৎপাত। সিধুর বসন্ত হইয়াছিল।

এই সকল কারণে তোমাকে কোন পত্রাদি লিখিতে পারি নাই। নীলমণি এক পয়সাও আদায় করিয়া দেয় নাই এবং দিবে এমনও বোধ হয় না। সে আমার কোন কথা গ্রাহ্য করে না। আমার শারীরিক দুরবস্থা দেখিয়া গিয়াছে। মনে করিয়াছে, আমি আর রক্ষা পাইব না। আমি আরোগ্য লাভ করিলে, তাহার নামে টাকার জন্য নালিশ করিব এবং অন্য ইজারাদার বহাল করিব স্থির করিয়াছি।

মুড়াগাছার জমি বিক্রির জন্য সে কোন চেষ্টা করে নাই। আমি রামময়কে পাঠাইতাম, কিন্তু নিজের পীড়ায় ও বিপদ-আপদের জন্য পারি নাই। এবং সম্পূর্ণ আরোগ্য লাভ না করিলে কিছু করিতে পারিব না।

নীলমণি আমার কথায় তোমার নিকট যাইবে, এমন সম্ভাবনা নাই। ইতি তাং ২৩ চৈত্র

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

বেতনের টাকা একদিনেই খরচ হইয়াছে। তাহার কারণ কলিকাতায় একটি তেতলা মহল প্রস্তুত করায় এবং অন্যান্য কারণে আমার অনেক টাকা বাজার দেনা হইয়াছে। এজন্য কিছুতেই টাকার কুলান করিতে পারিলাম না।

আমি যখন মুড়াগাছা হইতে চাউল আনাই, তখন বুঝিযা ছিলাম যে, পরে টাকা দিলে চলিবে। এবং যখন তোমার উপর টাকার বরাত স্বীকার করি, তখনও এমন বুঝি নাই যে, এখনই টাকা দিতে হইবে। তাহা হইলে এক্ষণে চাউল আনাইতাম না। যাহা হোক, যখন তোমার টাকার অতিশয় প্রয়োজন হইয়াছে, তখন শীঘ্রই টাকা সংগ্রহ করিয়া পাঠাইতেছি।

পরম্পরায় শুনিলাম যে, বরদা ভট্টাচার্য ও রাম ফক্কড় তোমার নামে নালিশ করিয়াছে। সত্য মিথ্যা জানি না।

তুমি কেমন আছ লিখিবে। ইতি তাং ৫ এপ্রিল

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ চিঠিতে যে তেতলা মহলের কথা আছে, সে হল—বঙ্কিমচন্দ্র মেডিকেল কলেজের সামনে প্রতাপ চ্যাটার্জী লেনে যে দুতলা বাড়িটি কিনেছিলেন, সেইটাই তিনতলা করার কথা।

রাম ফক্কড়ের আসল নাম—রামচন্দ্র বন্দ্যোপাধ্যায়। এঁর সম্বন্ধে নৈহাটীর মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী লিখে গেছেন—কাঁটালপাড়া গ্রামে রামচন্দ্র বন্দ্যোপাধ্যায় নামে এক বৃদ্ধ ছিলেন। লোকে তাঁহার কথাবার্তায় ও আচার-ব্যবহারে প্রীত হইয়া তাঁহার নাম রাখিয়াছিল রামফক্কড়। নৈহাটী ও কাঁটালপাড়া গ্রামে সকল বাড়িতেই তাঁহার অবারিত দ্বার ছিল। তিনি সব বাড়িতেই যাইতেন, সকলের সঙ্গেই ফক্কুড়ি করিতেন এবং ফক্কুড়িই তাঁহার জীবিকা ছিল।—বঙ্কিম-প্রসঙ্গ ]

প্রিয়তমেষু,

তোমার নামে যে নালিশ হইয়াছে, বিপিনের দ্বারা এক একটা জবাব দেওয়াইব। বিপিন এক্ষণে এখানে নাই। ডায়মণ্ড হারবারে আছে। আসিতে লিখিয়াছি।

Handnote জাল বটে। দেনা তোমার পিতার বটে, তোমার নহে। কিন্তু দেনা যথার্থ। তোমার পিতৃসম্পত্তির উপর ডিক্রি হইলেও আদায় হইবে। কেন না তোমার পিতার পরিত্যক্ত কিছু জমি তুমি দখল কর। রাম ফক্কড় তাহা জানে। এমত স্থলে জবাব দিয়া টাকা নষ্ট করা তাদৃশ বিধেয় বোধ হয় না। তুমি জবাব দিতে লিখিয়াছ। এজন্য বিপিনের উপর ভার দিব। কিন্তু ব্রাহ্মণের যথার্থ পাওনা, আমি তাহার বিরোধী হইতে ইচ্ছুক নহি। আর বৃদ্ধ ব্রাহ্মণকে জেলে দিবার তদ্বির জন্য যাহা লিখিয়াছ, আমা হইতে তাহা হইবে না। তাহা হইলে রামকৃষ্ণ চট্টোপাধ্যায় ও ব্রজনাথকে ইতিপূর্বে জেলে দিতাম।

মোকদ্দমায় জবাব দিতে গেলে খরচ লাগিবে। খরচের টাকা খাজনার টাকা হইতে দিতে লিখিয়াছ এবং নীলমণির নিকট হইতে ঐ টাকা আদায় করিতে লিখিয়াছ। কিন্তু নীলমণি তো গত আশ্বিন মাসে বরখাস্ত হইয়াছে। সে কাঁটালপাড়ায় আছে বটে, কিন্তু ছয় সাত শত টাকা…

করিয়াছে। তাহাকে জেলে না দিলে টাকা আদায় হইবার সম্ভাবনা নাই। তাহার নিকট এক কড়া আদায় হইবার সম্ভাবনা নাই। নীলমণির জায়গায় যে ব্যক্তি বহাল হইয়াছিল, সেও টাকা তছরূপ করিয়া ফেরার হইয়াছে। সেই ব্যক্তি ৫৭ টাকা ১০ আনা তোমার হিস্যায় আমার উপর বরাত দিয়াছে। যদি ঐ টাকা হইতে জবাব দিতে বল, তবে জবাব দেওয়ান যায়। নচেৎ পারিব না। ইতি তাং ২০ এপ্রিল।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ পূর্ণচন্দ্র এই সময় ডায়মণ্ড হারবারে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। তাই বিপিন সেখানে তাঁর পিতার কাছে গিয়েছিলেন। ]

প্রিয়তমেষু,

নীলমণিকে পুনশ্চ বহাল করা গিয়াছে। সে মুড়াগাছা গিয়াছে। তোমার জমি এবার বিক্রয় করিয়া দিবে স্বীকার করিয়া গিয়াছে। তার সঙ্গে আর একটা লোকও গিয়াছে। উহাদিগকে কিছু পুরস্কার দিব স্বীকার করিয়াছি।

ভূতনাথকে ধরিয়া আনিয়া তোমার হিসাব নিকাশ করিয়াছি। তোমার ও আমার হিস্যার টাকাই তাহার কাছে পাওনা। আর সকলের টাকা সে নিকাশ করিয়া দিয়াছে। তোমার আমার হিস্যার টাকা অন্য শরিক, অর্থাৎ বসন্ত ও তোমার বড় জ্যাঠাই লইয়াছেন। এক্ষণে তাঁহাদের কাছে আমি আদায় করিয়া তোমায় দিব।

তুমি সাবেক হিসাবের দরুণ আমার নিকট কিছু পাইবে। কণ্ঠমালার বাবত আমার কাছে কিছু পাইবে। আর তোমার অংশের ব্রহ্মোত্তরের টাকা পাইবে। মোট হিসাব করিয়া আগামী মাসে তোমার টাকা তোমাকে পাঠাইয়া দিতে ইচ্ছা করি, কেন না তুমি সেখানে কিছু দেনা করিয়াছ শুনিয়াছি।

তোমার সাবেক হিসাবের নকল আমার কাছে যাহা ছিল, খুঁজিয়া

পাইলাম না। তোমার কাছে নকল আছে, একটা নকল পাঠাইবে। হাণ্ডেঙ্ক টাকাগুলি তুলিয়া দিয়া মোট ঠিক করিয়া টাকা পাঠাইব।

বাঁকিপুরের সম্বন্ধ ঠিক আছে। যদি টাকার যোগাড় হয়, তবে তুমি বাড়ি আসিলে অনিলের বিবাহ দিব স্থির করিয়াছি। ইতি তাং ২০ ডিসেম্বর।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

এক শত টাকার নোট Insure করিয়া পাঠাইলাম। আজ রবিবার Insure হইবে না। কাল হইবে। ইতি তাং ৩ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

৪ঠা জানুয়ারি তোমাকে ১০০ টাকা পাঠাইয়াছি। তাহার পৌঁছ সম্বাদ, এ পর্যন্ত লেখ নাই। কিন্তু ডাকঘর হইতে রসিদ পাইয়াছি। তোমাদের সকলের পীড়া লিখিয়াছিলে। কিন্তু এ পর্যন্ত আরোগ্য সম্বাদ লেখ নাই।

নীলমণি মুড়াগাছা হইতে ফিরিয়া আসিয়াছে। তোমার জমির ২২০০ টাকার বেশী দর এ পর্যন্ত নাই। কিন্তু বেশী পাওয়া যাইতে পারিবে এমন ভরসা দিয়াছে। সে আবার শীঘ্র মুড়াগাছা যাইবে।

তোমার গত সনের বাবত মুড়াগাছায় ব্রহ্মোত্তরের টাকার যাহা বাকি ছিল, তাহার মধ্যে ২৩ টাকা যাহা তোমার বড় জ্যাঠাই বেশী লইয়াছেন, তাহা তাঁহার দেবত্রের টাকা হইতে কাটিয়া লইয়াছি। ব্রহ্মোত্তরের টাকা এ পর্যন্ত এ সন আদায় হয় নাই। এজন্য বসন্তের কাছে তোমার যে পাওনা, তাহা এ পর্যন্ত আদায় করিতে পারি নাই। এক্ষণে তোমার সাবেক মজুত ১৬৷৷+২৩=৩৯৷৷, বাদ কিঞ্চিৎ খরচ, আমার কাছে মজুত রহিল। তুমি যদি আবশ্যক বিবেচনা কর, তবে ঐ টাকা তোমার নিকট পাঠাইতে পারি। সেখানকার দেনা রাখা উচিত নহে। ইতি তাং ৩ মাঘ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

নীলমণি কি পাইবে না পাইবে, তাহা জানি না। তুমি আমার বড় সুসময় দেখিয়াছ। রথযাত্রা, ঠাকুর বাড়ি মেরামত, তোমার কন্যার বিবাহ, বাকি দেনার পরিশোধ (তোমার ছোট কাকা কিছু দিলেন না) ইত্যাদিতে ব্যতিব্যস্ত, এই সময়ে তুমি গচ্ছিত টাকার মত ব্যতিব্যস্ত করিয়াছ। আমার অসাধ্য হইয়াছে। ইতি তাং ২৩ আষাঢ়

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

কাল যখন তোমাকে পত্র লিখিয়াছিলাম। তখন আমার তেতলা ঘরে আগুন লাগিয়াছিল। ঘর পুড়ে নাই, কিন্তু বিস্তর দ্রব্য সামগ্রী পুড়িয়া ক্ষতি হইয়াছে। সেই সময়ে তোমার পত্র পাইয়া উত্তর দিয়াছিলাম। তাই অমন পত্র লিখিয়াছিলাম। নহিলে লিখিতাম না। টাকা কড়ি এক পয়সা হাতে নাই। পুঁজি ভাঙ্গিয়া বিবাহের উদ্যোগ করিতেছি। ইতি তাং ২৪ আষাঢ়

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বিবাহের উদ্যোগ হ'ল দৌহিত্র দিব্যেন্দুসুন্দরের বিবাহের উদ্যোগ। ]

কল্যাণবরেষু,

নীলমণি জমির ২৫০০ টাকার বেশী দর এক্ষণে বলে না। এত অল্প দরে আমি উহা বেচিতে সম্মত হই নাই। তোমার যে মত হয় লিখিবে।

নীলমণির এ সব জুয়াচুরি মাত্র। রামময় ভট্টাচার্য যাইতে চাহিয়াছিলেন। যে কারণে তাঁহাকে পাঠান হয় নাই পূর্বে লিখিয়াছি। এক্ষণে পাঠাইবার চেষ্টা করিতেছি।

নীলমণি তোমার হিস্যার টাকা সম্বন্ধে বলে (১) ২২৷৷ টাকার চাউল ও ইলিস মাছ ইত্যাদি তোমাকে পাঠাইয়া দিয়াছে। (২) মোটে আর ২৮

টাকা সে আমাকে দিতে আসিয়াছিল। ঐ টাকা তোমার কাঁটালপাড়ার দেনা পরিশোধে ব্যয় করিতে হইবে, এজন্য উহা তাহারই কাছে আছে। (৩). আর ২৫ টাকা আমার উপর বরাত দিয়াছে। কিন্তু নীলমণি সকল শরিকের হিসাব নিকাশ করিয়া না দিলে আমি ঐ টাকা দিব না। তোমার দেনার জন্য আমি কাঁটালপাড়া যাতায়াত পরিত্যাগ করিতে বাধ্য হইয়াছি।…

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

তোমার যে টাকা আমার কাছে আছে, তাহা money order করিয়া পাঠাইতে লিখিয়াছিলে, কিন্তু আমি বিবেচনা করিয়া পাঠাই নাই। কেন না হাতে হাতে তোমার অনেক খরচের প্রয়োজন আছে। এখন তাহা বুঝাইতেছি।

প্রথমত, ৺রাধাবল্লভের দেবত্র বিষয়ের তিন কিস্তি রোড সেস দাখিল করে নাই। ভুতো ও নীলমণি ষড়যন্ত্র করিয়া নীলাম করাইতেছে। ৭ই সেপ্টেম্বর নীলামের দিন স্থির আছে। ঘর হইতে টাকা দিয়া বিষয় রক্ষা করিতে হইবে।

তাহার পর তোমার কলিকাতার দেনা লইয়া বড় গোলযোগ। আমি ১লা আগষ্ট কর্মত্যাগ করিয়া জমি কিনিয়া লইব, এই কথা ছিল। আমি কর্ম-ত্যাগের দরখাস্ত দিয়াছিলাম। কিন্তু গবর্ণমেণ্ট অনুমতি দেন নাই। ১ নভেম্বর পর্যন্ত আমাকে থাকিতে হইবে। এজন্য সে বন্দোবস্ত মত কাজ হয় নাই। তাহাতে তাঁহারা নালিশের আরজি প্রস্তুত করিয়াছেন। আরজিতে দেখিলাম যে compound interest মাস মাস সুদ আসলগণ্য হইয়া তাহার উপর সুদ চড়িয়াছে। অতএব পাঁচ হাজার টাকা তাঁহাদের পাওনা হইয়াছে। তাঁহার আরজিতে বন্ধকী বিষয় বিক্রির ও অন্যান্য সম্পত্তি বিক্রির এবং তৎসহ তোমার বেতন ক্রোকের প্রার্থনা করিয়াছে। আমি আরজি দাখিল করিতে দিই নাই। অনেক হাঁটাহাঁটি করিতেছি। কথা নিষ্পত্তি করিতে পারিব এমন ভরসা পাইয়াছি। তুমি চিন্তিত হইও না।

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

আজ বার দিনের উপর হইল তোমাকে একখানি পত্র লিখিয়াছি, তাহাতে অনেক আবশ্যকীয় কথা লেখা আছে। তাহার কোন উত্তর পাই নাই। উত্তর না পাইলে তোমার জমি বিক্রয়ের কোন বন্দোবস্ত হইতে পারিতেছে না। ইতি তাং ৮ ডিসেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

আমার পত্রের কোন উত্তর পাই নাই। আজ আবার প্রেমচাঁদ আঢ্যের পুত্র তাগিদ করিয়া গিয়াছে। বোধ করি নালিশ করিবে। ইতি তাং রবিবার ৫ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়বরেষু,

ভুবন সাহাদিগকে লিখিয়াছি যে, টাকা আমি দিব। গত কাল money order করিয়া কুড়ি টাকা তাহাদিগকে পাঠাইয়া দিয়াছি।

উহাদিগের টাকার জন্য ছোটবাবুকে লিখিয়াছি।

নীলমণি বরাত্তে ২৫ টাকা money order তোমাকে পাঠাইয়াছি।

তোমার কলিকাতার মহাজনেরা নালিশ রুজু করিতে ছিল—আমি আপাততঃ কিছু সময় লইয়াছি। জমির দরের জন্য রামময় ভট্টাচার্যকে পাঁচ টাকা খরচ দিয়া মুড়াগাছায় পাঠাইয়াছি।

আর যাহা কর্তব্য লিখিলে করিব। জমি বিক্রয়ের উপায় না হইলে তোমার কন্যার সম্বন্ধ করা বৃথা। এজন্য কিছু করি নাই। কৃষ্ণধনকে তাহার ভাইয়ের জন্য লিখিতে তোমাকে লিখিয়াছিলাম, তাহা লেখা হইয়াছে কিনা তাহা লিখিবে। ইতি তাং ১২ জুলাই

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

আমার শরীর সুস্থ হইয়াছে এবং আমি কলিকাতায় ফিরিয়া আসিয়া কর্মে প্রবৃত্ত হইয়াছি। নীলমণি জমি বিক্রয় করিবার কোন চেষ্টা করে নাই, টাকা দেয় নাই বা হিসাব দেয় নাই।...যাইতে প্রস্তুত ছিলেন। কিন্তু...আমি কয় মাস পীড়ায় লণ্ডভণ্ড হওয়ায় কোন বিষয়ে মনোযোগী হইতে পারি নাই। এবং তাঁহাকে অগ্রিম খরচপত্র দিতে হইবে, তাহাও দিতে পারি নাই।

সম্প্রতি পূজার দালানের পাশের বৈঠকখানার দোতলা না নামাইলে দালান সমেত পড়িয়া যাইবার সম্ভাবনা হইয়াছে। উহা নামাইয়া রাখার...

[ জ্যোতিশকে লেখা বঙ্কিমচন্দ্রের এই চিঠিটির '...' অংশগুলি ছিন্ন। এই অবস্থাতেই চিঠিটি পাওয়া গেছে। তাই ঐ ছিন্ন অংশগুলিতে কি লেখা ছিল, তা আর জানা গেল না।

জ্যোতিশের জমি বিক্রি করার ব্যাপারে নীলমণির অনাগ্রহের প্রধান হেতু ছিল এই—নীলমণি জ্যোতিশের ঐ ১০০ বিঘা সম্পত্তিটিরও ইজারাদার ছিলেন। তিনি ভেবেছিলেন—অন্য লোক এই জমি কিনে নিলে, তখন সেই ব্যক্তি তাঁকে আর ইজারা নাও দিতে পারে। ফলে তাঁর আর্থিক ক্ষতি হবে।

এই চিঠিতে 'পূজার দালানের পাশের বৈঠকখানার দোতলা'র যে কথা আছে, তার একটু ইতিহাস আছে। এখন ঐ পূজার দালান ও তার পাশের বৈঠকখানার কথা বলছি—

এই পূজার দালান হ'ল বঙ্কিমচন্দ্রদের বাড়ির দুর্গাপূজার দালান। আগে এই ঠাকুর দালানেই বঙ্কিমচন্দ্রদের গৃহ দেবতা রাধাবল্লভ থাকতেন। পরে বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র এর পাশেই আর একটি বড় মন্দির তৈরি করিয়ে দিলে রাধাবল্লভকে সেই মন্দিরে নিয়ে যাওয়া হয়।

পূজার দালানের পিছনের অংশে টানা দেয়াল থাকলেও মাঝে এবং সামনে দু পাশের দেয়াল বাদে ৪টি করে বড় থামে খিলান দিয়ে ৫টি করে বড় বড় ফোকর বা ফাঁকের ব্যবস্থা করা হয়েছিল। খিলানের জন্য এই এক একটি থামের দূরত্ব ছিল ৩।৪ হাত। এইভাবে পূজার

দালানটিকে পূর্ব পশ্চিমে লম্বা রেখেই দুটি পৃথক ভাগে ভাগ করা হয়েছিল। পিছনের অংশটা সামনের অংশের চেয়ে বড় ছিল এবং সেইখানেই পূজা হত।

এ ছাড়াও উঠান থেকে সিঁড়ি দিয়ে উঠেই ছিল পূজার দালানের কিছুটা ফাঁকা রক বা দোর।

বাড়ির এই পূজার দালান বা দুর্গা দালানে দুর্গা পূজা দেখেই ১৮৭৪ খ্রীষ্টাব্দে বঙ্কিমচন্দ্র তাঁর 'আমার দুর্গোৎসব' প্রবন্ধটি লিখেছিলেন। বঙ্কিমচন্দ্র তখন ২৪ পরগণা জেলার বারাসতে ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন। 'আমার দুর্গোৎসব' লেখার অল্পদিন পরেই তিনি ঐ রচনার ভাবে ভাবিত হয়ে তাঁর বিখ্যাত 'বন্দেমাতরম্' সংগীতটি রচনা করেন। বঙ্কিমচন্দ্রদের এই পূজার দালানটি ছিল দক্ষিণ মুখো। দালানের সামনেই অনেকটা ফাঁকা উঠান। উঠানটা আজও ফাঁকা পড়ে আছে। উঠানের পূর্বদিকে পশ্চিম মুখো কয়েকটা ঘরে ছিল বঙ্গদর্শন প্রেস ও বঙ্গদর্শন পত্রিকার অফিস। উঠানের পশ্চিম দিকে পূর্বমুখো ঘরগুলো ছিল বাড়ির চাকর-বাকরদের থাকার ঘর। উঠানের দক্ষিণে বঙ্কিম-চন্দ্রদের দুটি বৈঠকখানা। এই বৈঠকখানা দুটি আজ ও কোন রকমে টিকে আছে। দুই বৈঠকখানার মাঝ দিয়ে ভিতরে প্রবেশের বিস্তৃত পথ। প্রবেশ পথের সেই কাঠের বিরাট দরজাটিও এখনও আছে।

পূর্ব-পশ্চিমে বেশ অনেকটাই লম্বা পূজার দালানের পূর্ব এবং পশ্চিম প্রান্ত দুটা ছিল দুতলা। মাঝখানে বিস্তৃত পূজার জায়গাটার ঠিক উপরে ছাদে কোন ঘর ছিল না।

পূজার দালানের পশ্চিম প্রান্তে দালানের উত্তর-দক্ষিণ জুড়ে নীচে দুটি এবং উপরে দুটি করে ঘর ছিল। এই ঘরগুলির দরজা ছিল সংলগ্ন বাড়ির অন্দর মহলের দিকে অর্থাৎ পূজার দালানের দিকে নয়। নীচের ঘর দুটিতে রথের ও অন্যান্য পূজার উপকরণ থাকত। আর উপরের ঘর দুটি ছিল যাদবচন্দ্রদের স্বামী-স্ত্রীর।

পূজার দালানের পূর্ব প্রান্তে একতলায় দালানের উত্তর দক্ষিণ জুড়ে বেশ একটা বড় ঘর, আর এর উপরেও ঐ মাপেরই আর একটি ঘর ছিল। একতলার ঘরটি ছিল পশ্চিম মুখো অর্থাৎ দরজা ছিল দালানের দিকে। এই ঘরে যাদবচন্দ্র নিজে বসতেন। এইটিই ছিল

তাঁর নিজের বৈঠকখানা। ঘরের যে জায়গাটায় তিনি তক্তপোষের উপর বসতেন, তার সামনে পূর্ব দিকের দেয়ালে ছিল একটা বিরাট জানালা। জানালা খোলা থাকত এবং যাদবচন্দ্র এইখানে বসে সব সময়েই গৃহদেবতা রাধাবল্লভকে দেখতেন। এখানে বসে পাশের মন্দিরে অবস্থিত রাধাবল্লভকে ভালভাবে দেখা যেতো।

যাদবচন্দ্রের বৈঠকখানার উপরে যে বড় ঘরটি ছিল, তাতে বসে বঙ্কিমচন্দ্র ও তাঁর ভ্রাতারা পড়াশুনা করতেন। ঐ ঘরে বসে পড়েই বঙ্কিমচন্দ্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রথম গ্র্যাজুয়েট হয়েছিলেন।

দুতলার ঐ ঘরে ওঠার সিঁড়ি ছিল এক তলার ঘরের দক্ষিণ পাশ দিয়ে। আর ঘরটি দক্ষিণ মুখো হলেও ছাদের দিকে পশ্চিমে আর একটা দরজা ছিল। কয়েকটা জানালা তো ছিলই।

ভাঙ্গাচোরা অবস্থায় হলেও দেখেছি, বঙ্কিমচন্দ্রের ঐ পড়ার ঘরে ওঠার সিঁড়ি, যাদবচন্দ্রের রাধাবল্লভ দর্শনের সেই খোলা প্রকাণ্ড জানালা সহ ভাঙ্গা পূজার দালান, বঙ্গদর্শনের প্রেস ও অফিস ঘর ১৯৬০ খ্রীষ্টাব্দ পর্যন্ত সবই ছিল। আজ (১৯৭৮ খ্রীঃ) এ সব আর কিছুই নেই। শুধু পূজার দালানে ওঠার জন্য উঠানের সিঁড়ি এবং ঐ দালানের পশ্চিম দিকের একটুখানি ভাঙ্গা দেয়াল দাঁড়িয়ে আছে মাত্র। পূজার দালানটি সমভূমি উঁচু মাঠ হয়ে পড়ে রয়েছে। উঠানের পশ্চিম দিকে ভৃত্যদের ঘরগুলোর ভাঙ্গা দেয়ালও শুধু দাঁড়িয়ে আছে।

সেযুগে সিমেণ্ট ছিল না। তাই তখনকার লোকে যাঁরা পাকা বাড়ি করতেন, তাঁদের প্রায় সকলেই দেয়াল গাঁথাতেন কাদা দিয়ে। ফলে এই কাদায় গাঁথা বাড়ি তেমন বেশী দিন থাকত না।

বঙ্কিমচন্দ্রের কথামত পূজার দালান রক্ষার জন্যই তখন তাঁর ঐ দুতলার পড়ার ঘর নামিয়ে ফেলা হয়েছিল।]

কল্যাণবরেষু,

মহাজনদিগের নিকট আরও ছয় মাস সময় লইবার চেষ্টা করিতেছি। কেননা জমি উত্তম মূল্যে বিক্রয় ভিন্ন অনিলের বিবাহের কোন উপায় দেখি নাই। সম্বন্ধ সহজ হইতে পারিবে, কেবল টাকার অভাব।

তুমি আর যে দুই খণ্ড জমি বিক্রয়ের জন্য বলিয়াছ, তাহার মূল্য আমি অবগত নহি। আঁচ কিরূপ লিখিবে।

ঠাকুর বাগানের কাঁঠাল গাছ আশু ঘেরিয়া লইয়াছে সত্য। তজ্জন্য গত পূজার সময়ে সারদাকে আনাইয়াছিলাম। তাহার দলিল পত্র বাহির করিয়া, তাহাদের সম্মুখে ও পূর্ণচন্দ্র প্রভৃতি উপস্থিত থাকিয়া জমি মাপ করান হইয়াছিল। ঐ দলিল আমার ৺পিতৃঠাকুরের ও আরও শরিকানের দস্তখতি; আমি তাহাতে সাক্ষী। মাপে ৺গোষ্ঠ যাত্রার বেদী ও তোমার কাঁঠালগাছ সারদার অংশে পড়িল। তাহার পর আর আমি কি কথা কহিব। তোমার ইচ্ছা হয়, তুমি যখন আসিবে পুনর্বার মাপ করাইও।

উহা ৺কর্তা মহাশয়ের নিজ খরিদ, এমন কিছু দলিল পত্র বা অন্ত কোন প্রমাণ থাকে, তবে আমাকে লিখিও, আমি আর একবার চেষ্টা দেখিব। আর এ বিষয়ে তুমি সারদা ও কীর্তিকে পত্র লিখিও। এক্ষণে কাঁটালপাড়ায় উভয় বংশে ঘোরতর বিবাদ উপস্থিত হইয়াছে। আমি কোন বিবাদে থাকি না ও থাকিব না। দাদাদিগের সঙ্গে বিবাদের ভয়ে আমি কাঁটালপাড়ার ভিটা ত্যাগ করিয়া আসিয়াছি। এক্ষণে আশু কীর্তির সঙ্গে বিবাদে প্রবৃত্ত হইবার ইচ্ছা নাই।

...ঘর কোন জমিতে ছিল, তাহা আমি জানি না। তাহার ঘর আমি কখন দেখি নাই। আমি ১২ বৎসর কাঁটালপাড়া পরিত্যাগ করিয়াছি। ফলে তোমার পিতা যে জমি সারদাকে কোবলা করিয়া লিখিয়া দিয়াছেন, তাহা ভিন্ন উহারা আর কোন্ জমি দখল করিয়াছে, সরে জমিনে গিয়া আমি দেখিতে পাই নাই। তবে দিদি যে কিছু বাড়াইয়া লিখিবেন, তাহার অনেক কারণ আছে।

চাউলের মূল্য তোমার নিকটেই যাইবে। কিন্তু চাউলের মূল্য এত সত্বর দিবার কথা ছিল না। যাই হোক, তোমার যখন বিশেষ প্রয়োজন হইয়াছে, তখন আমার হাতে টাকা হইলেই পাঠাইব।

তুমি লিখিয়াছ, খুজরা দেনা তোমার যাহা যাহা আছে, তাহার একটা ফর্দ পাঠাইয়াছ, আমি তাহা কখন পাই নাই।

শশীপাল তোমার পিতার handnote বাবত তোমার নামে নালিশ করিবে বলিয়া গিয়াছে। আমি বলিয়া দিয়াছি যে তুমি উত্তরাধিকারী সূত্রে কিছু পাও নাই। এজন্য তুমি দায়িক নও। তথাপি তাহারা নালিশ করিয়া ডিক্রি করিয়া রাখিবে। তাহাতে তোমার কোন ক্ষতি নাই। ইতি তাং ২৯ মার্চ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্র শশী পালকে যে ঐ সময় বলেছিলেন, জ্যোতিশ উত্তরাধিকার সূত্রে তাঁর পিতার কিছু পায় নি, তার কারণ, জ্যোতিশ পিতার পরিত্যক্ত যে সামান্য জমি পেয়েছিলেন, সে জমি বিক্রি করে রাম ফক্কড় প্রভৃতির দেনা মেটাতে আগেই শেষ করেছিলেন। ]

প্রিয়তমেষু,

আমি সঙ্কটাপন্ন পীড়িত হইয়াছিলাম। এ যাত্রা রক্ষা পাইয়াছি, কিন্তু চাকরি ছাড়িতে বাধ্য হইয়াছি। ১৪ই সেপ্টেম্বর হইতে কর্মত্যাগ করিয়াছি।

তোমার মহাজনদিগের সঙ্গে মিটাইতে পারিলাম। আমি ২৫০০ টাকার বেশী কোন মতেই দিতে পারিব না। তাঁহারা ২৯০০ টাকার কম মিটাইবেন না। বলাইবাবুর পত্র তোমার দেখিবার জন্য পাঠাইলাম। আমি পুনশ্চ বলাইবাবুকে লিখিয়াছি, নিজের সাধ্য নাই যে তাঁহার কাছে যাই। ফলে আর একটু চেষ্টা করিয়া দেখিব। ইতি তাং ২২ সেপ্টেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

তোমার মহাজনেরা ২৫০০ টাকায় অস্বীকার হওয়ায় তোমার যে টাকা আছে তাহা লইয়া সর্বসমেত ২৬০০ টাকা দিতে স্বীকৃত হইয়াছিলাম। কিন্তু তাঁহারা সর্বসমেত ২৯০০ টাকার কম লইবেন না। বন্ধ খুলিলেই (১৭ই নবেম্বর) নালিশ করিবেন।

আমিও আর মুড়াগাছার বিষয় রাখিয়া ২৫০০ টাকা দিতে রাজি নহি। কেন না, ঐ বিষয় হইতে আর কিছু পাওয়া যায় না। গোমস্তা নাই, আদায় তহশীল হয় না। নীলমণি বা আর কেহ স্বীকৃত হইল না বা হইবার রকম দেখি না। ৺রাধাবল্লভের বিষয় এইবার নীলাম হইবে। গতবার আমি ঘর হইতে ৫০ টাকা রোডসেস দিয়া বিষয় রাখিয়াছিলাম। কিন্তু বার বার পারি না। অনেক কিস্তি রোডসেস বাকি পড়িয়াছে। ব্রহ্মত্রের রোডসেস নাই। কিন্তু আদায় তহশীলও নাই, ও হইবারও সম্ভাবনা নাই। অতএব আমি ঐ বিষয় লইব না।

আমি তোমার মহাজনদিগকে লিখিয়াছি যে, তুমি তোমার সমস্ত সম্পত্তি তাঁহাদিগের দিতে রাজি আছ, নালিশ করিবার প্রয়োজন নাই। তুমি ঐরূপ আমাকে পূর্বে লিখিয়াছিলে। সেইজন্য লিখিয়াছি। বোধ করি তাঁহারা তাহাতে সম্মত হইবেন না। কেন না বেতন ক্রোকের তাঁহাদের ইচ্ছা আছে। যদি সম্মত হয়েন ভালই, না হয়েন তবে তাঁহারা খরচা পাইবেন না। এবং আমরা আদালতে শিডিউল করিয়া দিয়া বেতনও ক্রোক করিতে দিব না। তবে আপাততঃ বাড়িটা বেহাত হইবে। কিন্তু তাহা আবার পাইতে পারিবে। বাড়ি আমার অসম্মতিতে আর কেহ লইবে না।

তোমার কন্যার একটি সম্বন্ধ শ্রীধর ঠাকুর উপস্থিত করিয়াছেন। আমার মত আছে, কিন্তু বিবাহের ব্যয় কোথা হইতে নির্বাহ হইবে, তাহা স্থির না করিয়া সম্বন্ধ করিয়া কি করিব। আমি পেনসন লইয়াছি। আমার আর কোন সাধ্য নাই। জমি-জমা বেচিয়া বিবাহ দিলে হইতে পারে, কিন্তু তুমি বাড়ি আসিবে শুনিলাম। যদি তাহা হয়, তবে তুমি আসিয়াই যাহা কর্তব্য হয় করিবে। ইতি তাং ১৩ নবেম্বর

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

তোমার পত্র পাইয়াছি। সে সম্পত্তির এক্ষণে আর কোন মূল্য নাই, তাহার জন্য আমি ২৫০০ টাকা দিতে পারিব না। আমাকে জ্ঞান দিবার জন্য আধ দিস্তা কাগজ লিখিবার কোন প্রয়োজন ছিল না। আমার কর্তব্য বোধ না থাকিলে তোমরা এতদিনে কোথা থাকিতে তাহা বলা যায় না। তোমাদিগের নিকট হিতোপদেশ লইয়া আমার সে কর্তব্য জ্ঞান জন্মে নাই।

বলাইবাবুর পত্রখানি সেদিন ভুলক্রমে পাঠান হয় নাই, আজ পাঠাইলাম। ইতি তাং ৩০ কার্ত্তিক

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ জ্যোতিশের জমি বিক্রয় হয় না, অথচ এদিকে তাঁর পাওনাদারদের অনবরত তাগাদা, নালিশ, এমন কি বেতন ক্রোকেরও হুমকি। এই অবস্থা দেখে বঙ্কিমচন্দ্র নিজেই জ্যোতিশের জমি কিনে নিয়ে, সেই টাকা দিয়ে জ্যোতিশের ঋণ শোধ করে দেবেন ভেবেছিলেন। না হলে শেষ বয়সে বঙ্কিমচন্দ্রের জমি কেনার প্রয়োজন আদৌ ছিল না। বঙ্কিমচন্দ্র জমি কিনবেন ভেবেও যখন দেখলেন, গোমস্তা নেই, আদায় তহশীল নেই, তখন আর নিজে কিনতে চাইলেন না।
বঙ্কিমচন্দ্র জমি কিনবেন ভেবেও শেষে কিনতে অরাজি হওয়ায়, সম্ভবত জ্যোতিশ তখন কাকাকে ঐ নিয়ে কিছু লিখেছিলেন।
জ্যোতিশের ঐরূপ কোন একটা চিঠি পেয়েই বঙ্কিমচন্দ্র তখন জ্যোতিশের উপর কিছুটা রাগবশতই এই চিঠিখানি লিখেছিলেন।
এই চিঠি লিখলেও বঙ্কিমচন্দ্র তখন এও বুঝেছিলেন যে, অত্যধিক দেনার জ্বালাতেই জ্যোতিশ ঐরূপ লিখেছে। তাই তিনি কিছু মনে না করেই, আগের মত জ্যোতিশের জমি বিক্রির চেষ্টা করেন। এ ধরণের একটি চিঠি এর পরেই উদ্ধৃত করলাম। ]

কল্যাণবরেষু,

তোমার জমির খরিদ্দার টাকা আনিতে গিয়াছে। আর ফিরে নাই। জমি কিনিবে এখন বোধ হয়।

তোমার ব্রহ্মত্র বাবত ৪০ টাকা নীলমণি আমায় কল্য দিয়াছে। কাহাকে দিব লিখিবে। ইতি তাং ৯ আষাঢ়

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ জ্যোতিশের জমি বিক্রি করে, তার সঙ্গে নিজেও কিছু দিয়ে বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে সম্পূর্ণ ঋণমুক্ত করেছিলেন। ]

বঙ্কিমচন্দ্রের অনেক চিঠিতে সারদা, কীর্তি, আশু ও অঘোরের নাম পাওয়া যাচ্ছে। এতক্ষণ পর্যন্ত এঁদের তেমন বিস্তৃত পরিচয় দিই নি। অথচ এঁদের মধ্যে কেউ কেউ তখন বেশ রীতিমতই খ্যাতিমান ছিলেন। এখন এঁদের সম্বন্ধে কিছু বলছি—

বঙ্কিমচন্দ্রের পিতামহ শিবনারায়ণ চট্টোপাধ্যায়রা দুই ভাই ছিলেন। শিবনারায়ণ ও জয়নারায়ণ। এই জয়নারায়ণের এক পৌত্র ছিলেন সারদা। সেই দিক থেকে সারদা ছিলেন বঙ্কিমচন্দ্রের জ্ঞাতি খুড়তুতো ভাই। সারদাও একজন নামকরা ডেপুটি ম্যাজিস্ট্রেট ছিলেন এবং রায় বাহাদুর খেতাব পেয়েছিলেন। তিনি বয়সে বঙ্কিমচন্দ্র অপেক্ষা কয়েক বছরের ছোট ছিলেন।

সারদারা ছিলেন দুই ভাই। তাঁর বড় ভাইয়ের নাম ছিল নীলমণি। এঁদের পিতা অর্থাৎ জয়নারায়ণের পুত্রের নাম ছিল নকুল।

নীলমণির চার পুত্র—অবিনাশ, কীর্তি, হরিশ ও আশু। সারদা যখন ভাগলপুরে প্রথম ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি পেলেন, তখন প্রায় সমবয়সী (বয়সে অল্প কিছু ছোট) ভ্রাতুষ্পুত্র অবিনাশকে সঙ্গে নিয়ে ভাগলপুরে গিয়ে ছিলেন।

সারদার মা অর্থাৎ অবিনাশের ঠাকুরমা অবিনাশকে বলেছিলেন—তোর কাকা অতদূরে একা যাচ্ছে, তুইও সঙ্গে যা।

তখন বিহার এবং উড়িষ্যাও নিয়ে ছিল বাংলা দেশ। পরে এই দুই প্রদেশ বাংলা থেকে বিচ্ছিন্ন হয়।

সারদা ভাগলপুরে ডেপুটি ম্যাজিস্ট্রেটের চাকরি করেন। ভাইপো অবিনাশ বাসায় থাকেন এবং ঐ ভাগলপুরেই চাকরিও খোঁজেন। অল্প দিন পরেই কাকার চেষ্টায় অবিনাশ ভাগলপুরের কালেকটারি অফিসে একটা কেরাণীর চাকরি পেলেন।

সারদার বদলির চাকরি। দু-এক বছর পরে তিনি ভাগলপুর থেকে বিহারেরই অন্যত্র বদলি হয়ে গেলেন। অবিনাশ একা থাকেন। এই সময় তিনি মেজ ভাই কীর্তিকে কাছে নিয়ে এলেন। তাঁকে এনে পাটনা কলেজে পড়িয়ে, সেখান থেকে ল পাস করিয়ে আবার ভাগলপুরে নিয়ে এলেন।

কীর্তি এসে ভাগলপুর কোর্টে ওকালতি শুরু করলেন। দাদার প্রভাবে এবং নিজের প্রতিভায় তিনি অল্প দিনের মধ্যেই ভাগলপুর কোর্টের অন্যতম সেরা উকিল হয়ে উঠলেন। সে সময় ভাগলপুর কোর্টে সিভিলে রাজা

শিবচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও এই কীর্তিচন্দ্র চট্টোপাধ্যায় এবং তিনিকালে দীনবন্ধু বন্দ্যোপাধ্যায়—তিন সর্ব প্রধান উকিল ছিলেন।

রাজা শিবচন্দ্রের পুত্র কুমার সতীশ ছিলেন কথা-সাহিত্যিক শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের বাল্যবন্ধু। শরৎচন্দ্র তখন ভাগলপুরে মামার বাড়িতে থাকতেন।

কীর্তির কাকা সারদা রাজা শিবচন্দ্রের ছোট বোনকে বিয়ে করে ছিলেন। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে সারদার পুত্র পঙ্কজ, তিনিও বিহারের ডেপুটি ম্যাজিস্ট্রেট হয়েছিলেন।

কীর্তি ওকালতি করে এত পয়সা উপার্জন করে ছিলেন যে, ভাগলপুর শহরের মাঝখানে ঘড়ি ঘরের সামনেই ১৫ বিঘা জমির উপর একটা বিরাট বাড়ি করে ছিলেন। বাড়ির সঙ্গে ছিল ফল ফুলের বাগান। মরার সময় কীর্তি জমিদারী, বাড়ি ও নগদে প্রায় ১৪ লাখ টাকার সম্পত্তি রেখে গিয়ে ছিলেন।

ভাগলপুরে বাঙ্গালী টোলার পাশেই মসাকচক পল্লীতে কীর্তিবাবুর নামে একটা রাস্তা রয়েছে। তাঁর বাড়ির নাম শুধু 'কীর্তিধাম' বললেই আজও ভাগলপুরের বাঙ্গালী অবাঙ্গালী সকলেই সে বাড়ি দেখিয়ে দেবে।

কীর্তির ছোটভাই আশু কাঁটালপাড়ার বাড়িতে থাকতেন। দেশের জমি-জায়গা ও জমিদারী দেখাশুনা করতেন। আর কলকাতায় আলিপুর ট্রেজারিতে ট্রেজারারের চাকরি করতেন।

কীর্তির তিন ভগ্নীপতির মধ্যে ছোট ভগ্নীপতির নাম ছিল অঘোর মুখোপাধ্যায়। এঁর বাড়ি ছিল কলকাতার কাছে। কীর্তির দাদা অবিনাশ অঘোরকে ভাগলপুরে এনে নিজের কাছে ভাগলপুর কালেকটারিতে চাকরি করে দিয়েছিলেন। এঁর বাড়ির অবস্থা ভাল ছিল, তার উপর চাকরি করে এবং কীর্তির সহায়তায় ভাগলপুরে কীর্তিবাবুর বাড়ির কাছেই একটা ভাল বাড়ি করেছিলেন। এই বাড়ির নাম এখন অঘোর ভবন। অঘোরবাবুর বংশধরেরা সেখানে থাকেন। তাঁরা বিবিধ ব্যবসা করে এখন ভাগলপুরে প্রায় ৩০।৪০ খানা বাড়ি করেছেন।

সারদা, কীর্তি, আশু প্রভৃতি সম্বন্ধে কিছু তথ্য সংগ্রহ করেছি অবিনাশের পৌত্র কাঁটালপাড়াবাসী সন্তোষকুমার চট্টোপাধ্যায় ও কলকাতাবাসী কীর্তির পৌত্র অজয় চট্টোপাধ্যায়ের কাছে। বাকি তথ্য সংগ্রহ করেছি, ভাগলপুরে গিয়ে সেখান থেকে।

প্রিয়তমেষু,

কীর্তি তোমার নামে কর্জর টাকা বাবত নালিশ করিবেন আমাকে লিখিয়াছেন। যাহা কর্তব্য হয় করিবে। ইতি তাং ২ শ্রাবণ

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ সঞ্জীবচন্দ্র শেষ বয়সে কীর্তি এবং কীর্তির ভগ্নীপতি অঘোর মুখোপাধ্যায়ের কাছে কিছু কিছু টাকা কর্জ করেছিলেন। কিন্তু শোধ করে যেতে পারেন নি।

সঞ্জীবচন্দ্রের মৃত্যুর কিছুদিন পরে কীর্তি এই নিয়ে বঙ্কিমচন্দ্রকে একটি চিঠি লিখে ছিলেন। চিঠিটি এই—

সহায়

প্রণামপূর্বক নিবেদনমিদং,

গত বিজয়া দশমীর দিন আমার ছোট ভগ্নীপতি শ্রীযুত অঘোরনাথ মুখোপাধ্যায় কাঁটালপাড়ায় গিয়াছিলেন। আশুর এবং কৃষ্ণর প্রমুখাৎ তিনি শুনিয়াছেন যে, তমস্যুকের টাকার বাবত জ্যোতিশ বলিয়াছেন যে, তামাদি হইয়া গিয়াছে, সে টাকা দিতে তিনি বাধ্য নহে। যদি কখন সুবিধা মত দিতে পারেন, তবে দিবেন, নচেৎ নহে। ইহা শুনিয়া তিনি নালিশ করিবার জন্য ব্যস্ত হইয়াছেন।

দাবি এ পর্যন্ত তামাদি হয় নাই। কিন্তু আগামী জানুয়ারি মাসে তামাদি হইবে।

তামাদি হইবার পূর্বে তিনি ১০ টাকা সুদ দিয়া ছিলেন এবং তৎপরে সুদ দেওয়ার তিন বৎসরের মধ্যে ১৮৯০ সালের জানুয়ারি মাসে নিজ দেনা স্বীকার করিয়া দুইখানি পত্র তিনি স্বয়ং লিখিয়াছেন। এ বিষয়ে তামাদি হইতে পারে না।

কৃষ্ণ অঘোরকে ইহাও বলিয়াছেন যে, জ্যোতিশ Messrs Bonerjee & Ghosh এর নিকট Opinion লইয়াছেন। সেই কারণে অঘোর অধিকতর ব্যস্ত হইয়াছেন। জ্যোতিশকে দুইখানি পত্র লিখিয়া ছিলেন, কিন্তু উত্তর পায়েন নাই।

মহাশয় ইতিপূর্বে কবালা লিখিয়া পরিশোধের কথা লিখিয়া ছিলেন। যদি তাহা হয় তবে এই মাসের মধ্যেই কবালা তামিল হওয়া উচিৎ। নচেৎ এই মাসের শেষ ভাগে নালিশ হইবার সম্ভাবনা।

আমি অদ্য প্রাতে ভাগলপুরে আসিয়াছি। এখানকার সমাচার সমস্ত মঙ্গল। ইতি তারিখ ৭ অক্টোবর

সেবক শ্রীকীর্তিচন্দ্র শর্ম্মণঃ

কীর্তির চিঠি পেয়ে বঙ্কিমচন্দ্র তখন জ্যোতিশকে যে চিঠিটি লিখে ছিলেন, এর পরেই সেটি উদ্ধৃত করছি—]

কল্যাণবরেষু,

কীর্তির এই পত্র আমি তোমার দেখিবার জন্য পাঠাইলাম। ২১০ টাকায় তিনি ঐ জমি লইতে প্রস্তুত আছেন। ইতি তাং রবিবার

শ্রীবঙ্কিমচন্দ্র

পুঃ। আমি কাল বালেশ্বর যাইব। ইহার উত্তর ছোটবাবুকে লিখিও।

[ বঙ্কিমচন্দ্র পরে জ্যোতিশের কাঁটালপাড়ার ঐ এক খণ্ড জমি কীর্তিকে দিয়ে তাঁর ঋণ শোধ করে দিয়েছিলেন। এবং জ্যোতিশের অন্য জমি বেচে অঘোর মুখোপাধ্যায়ের দেনাও শোধ করেছিলেন। ]

প্রিয়তমেষু,

গোঁদলপাড়ার ঔষধ আগামী পরশু আশু ডাকে পাঠাইয়া দিবে। আর আর ব্যবস্থা সে লিখিয়া দিবে। ২১ দিনের দিন ঔষধ খাওয়াইবে। আর আর সংবাদ কাল লিখিব। ইতি তাং ১৮ ফিব্রুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ গোঁদলপাড়া কাঁটালপাড়ার অদূরেই চন্দননগরের পাশে একটা শহর। আশু এখান থেকে ওষুধ এনে জ্যোতিশকে তাঁর কর্মস্থলে পাঠিয়ে দিয়েছিলেন। ]

কল্যাণবরেষু,

আশুর দ্বারা কোন বন্দোবস্ত হইবার সম্ভাবনা নাই। এজন্য বলি নাই। যাহা বক্তব্য কীর্তিকে লিখিবে।

তোমার খুচরা দেনার একটা ফর্দ দিবে। নীলমণি টাকা দিলে অগ্রে তাহাই পরিশোধ করিব। ইতি তাং ২৮ ফিব্রুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

তোমার পত্র পাইয়াছি। সমস্ত গোল মিটাইয়া দিব, চিন্তা নাই।

গোল মিটাইয়া দিয়া পত্র লিখিব। ইতি তাং ৯ জুলাই

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ বঙ্কিমচন্দ্র সমস্ত গোল মিটিয়ে দিয়ে জ্যোতিশকে নিশ্চিন্ত করেছিলেন। ]

প্রিয়তমেষু,

জাল প্রতাপচাঁদ ফুরাইয়াছে। তুমি খরচ পত্র করিয়া নূতন Edition ছাপাইতে প্রস্তুত আছে কি?

বোধ করি তাহা পারিবে না। গুরুদাস চট্টোপাধ্যায় নিজ ব্যয়ে এক Edition (1000 copies) ছাপিয়া লইতে চাহিতেছেন। কিন্তু আমাদিগকে কেবল ৬০টাকা মুনাফা দিতে চাহেন। তাহাতে রাজি হইবে কিনা লিখিবে। ইতি তাং ৮ জুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পুনশ্চ। পূর্ব পত্রের কোন উত্তর পাই নাই। সুতরাং বোধ করি দালান খানা এই বর্ষায় পড়িয়া যাইবে। ইতি—

জ্যোতিশের অংশের বাড়ি পড়ে গেলে তখন বঙ্কিমচন্দ্র জ্যোতিশের পরিবারের থাকার জন্য যে ব্যবস্থা করেছিলেন, পরের চিঠিগুলিতে তার উল্লেখ রয়েছে। সেই চিঠিগুলি এই—

কল্যাণবরেষু,

বাদলের জন্য আজিও যাইতে পারিলাম না। পাঁড়েকে পাঠাইলাম। তোমাকে আমার ঘর একটা খুলিয়া দিয়া আসিবে। দুইটা অর্থাৎ ছোটবাবু যে ঘর দিয়াছেন ও আমি যে ঘর দিলাম, এই দুইটা ঘরে তোমার আপাততঃ চলিতে পারিবে। পশ্চাৎ আমি যাইতেছি। ইতি তাং শুক্রবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

পাক গলির পথে হইতে পারিবে। তোমার মার রান্না বারেণ্ডায় হইতে পারিবে। নলিন বলিল যে, তোমাদের অন্দরের পাইখানা ব্যবহার যোগ্য আছে।

কল্যাণবরেষু,

তোমার যে ঘর ব্যবহার যোগ্য আছে, তাহাতে যে কেতাবপত্র আছে, তাহা সরাইয়া সদরের বৈঠকখানায় রাখিয়া সে ঘর ব্যবহার করিতে পার।

পাইখানার বন্দোবস্ত আমি না গেলে হইতে পারে না। যেরূপ বাদল ও শীত, তাহাতে আমার যাইবার সাধ্য নাই। আমার যাতায়াতে যে খরচ পড়িবে, তাহাতে পাইখানাটা মেরামত হইতে পারিবে। একদিনে পাইখানা মেরামত হইতে পারে।

যাই হোক, আমার এমন শরীর নয়, আমি এ দুর্যোগে যাইতে পারি। নলিন যাইবে না। ইতি তাং শনিবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

নলিন কেবল ৺কর্তা মহাশয়ের ঘর খুলিয়া দিয়া আসিয়াছে বটে, কিন্তু ছোটবাবু যে নূতন তিনটা ঘর তৈয়ার করিয়াছেন (তুমি তাহা দেখ নাই)

তাহা খোলাই আছে। তাহা ব্যবহার করিতে পারিবে। তাহার জানালার কপাট হয় নাই। কিন্তু এখন আর শীত থাকিবে না। আপাততঃ দরমা দিলেই চলিবে। তুমি বাড়িতে চলিয়া আইস। যদি ঐ চারিটা ঘরে তোমার অচল হয়, আমার ঘর খুলিয়া দিব।

তুমি শীঘ্র আসিবে বলিয়া তোমার ছুটির হুকুম তোমার কাছে পাঠাই নাই। ইতি—তাং রবিবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

প্রিয়তমেষু,

আমার পুনশ্চ রক্তস্রাবের রোগ উপস্থিত হওয়ায় আমি কাঁটালপাড়ায় যাইতে পারি নাই। ছোটবাবু বলিয়াছেন, তাঁহার অন্দর মহলের নীচে তলার পাইখানা তুমি ব্যবহার করিতে পার। আমি তাহা খোলাইয়া দিতে বলিয়াছি। ইতি তাং ১৮ ফাল্গুন

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কল্যাণবরেষু,

যদি আজ বৈকালে আকাশ পরিষ্কার হয়, তবে আমি বৈকালে গিয়া তোমাকে আমার নিজের ঘর খুলিয়া দিব। যদি আকাশ পরিষ্কার না হয়, তবে কাল যাইব। আমি যতক্ষণ না যাই, ততক্ষণ সদর বাটীতে অন্দর মহল করিয়া আমার বৈঠকখানায় সদর করিতে পার। বৈঠকখানার চাবি কৃষ্ণের কাছে আছে। ইতি তাং বৃহস্পতিবার

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

কাঁটালপাড়ার বাড়ি খুলিয়া দেওয়া হইয়াছে, পূর্বে লিখিয়াছি। তোমার ছুটি মঞ্জুরির হুকুম আমার কাছে আসিয়াছে।

B. C. Chatterji

[ জ্যোতিশ এই সময় ( ১৮৯৩ এর ফেব্রুয়ারি মাসে ) বীরভূম জেলার সিউড়ির পুলিশ ইন্‌সপেক্টর ছিলেন। কারণ, পোষ্ট কার্ডে ঠিকানা ছিল এই—

Babu Jatish chandra Chatterji
Inspector of Police
( Suree ) Birbhum ]

বঙ্কিমচন্দ্র জ্যোতিশের ভালমন্দ সব খবরই যে রাখতেন, তার আর একটা পরিচয় পাওয়া যায় নীচের এই চিঠিটি থেকে—

প্রিয়বরেষু,

আজিকার গেজেটে দেখিলাম তুমি Municipal Commissioner নিযুক্ত হইয়াছ। ইতি তারিখ ৭ জানুয়ারি

শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

এই বইয়ের পাঠক-পাঠিকারা দুটি বিষয় নিশ্চয়ই লক্ষ্য করেছেন—(১) বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে যেমন স্নেহ করতেন, তেমনি প্রয়োজন হলে তীব্র তিরস্কারও করতেন। এমন কি 'নরাধম' ইত্যাদি বলে গালি দিতেও কসুর করতেন না।

(২) সঞ্জীবচন্দ্র একমাত্র পুত্র জ্যোতিশকে শাসনে রাখতে অক্ষম ছিলেন বলেই হোক, বা জ্যোতিশের প্রায় বাল্যকাল থেকেই বঙ্কিমচন্দ্র তাঁর উপর অভিভাবকত্ব করে আসছিলেন বলেই হোক্, সঞ্জীবচন্দ্র পিতা হয়েও জ্যোতিশের প্রতি তেমন নজর না দিয়ে অনেকটা উদাসীন বা নিশ্চিন্ত ছিলেন।

এই উদাসীনতার জন্যই বোধ করি, জ্যোতিশের চাকরির ব্যাপারে একবার এক সাহেবের সঙ্গে সঞ্জীবচন্দ্রের দেখা করার কথা নিয়ে বঙ্কিমচন্দ্র জ্যোতিশকে লিখেছিলেন—'আশ্চর্যের বিষয় যে তিনি এ সকল বিষয়ে কোন চেষ্টা করিতে চান না।'

যাই হোক্, বঙ্কিমচন্দ্রের কড়া শাসনে তাঁরই ভাষায় এক সময়ের 'পিতৃদ্রোহী'

ও মাতার অসম্মানকারী 'নরাধম' জ্যোতিশ শেষ পর্যন্ত কিরূপ গুণী ও ভদ্র মানুষে পরিণত হয়েছিলেন, সে সম্বন্ধে একটা লেখা উদ্ধৃত করে জ্যোতিশের প্রসঙ্গ শেষ করছি। লেখাটি প্রকাশিত হয়েছিল সেকালের বিখ্যাত 'জন্মভূমি' (২৭ বর্ষ ৪র্থ সংখ্যা) পত্রিকায়। ঐ 'জ্যোতিশচন্দ্র' প্রবন্ধের লেখক ছিলেন কলকাতার স্কটিশ চার্চেস কলেজের (স্কটিশ চার্চ কলেজের তখন ঐ নাম ছিল) অধ্যাপক কালিপদ মুখোপাধ্যায়। জ্যোতিশ, নিজেও তখন জীবিত ছিলেন। লেখাটির কিয়দংশ এই—

'জীবিতের জীবন-চরিত লেখা নিয়ম বিরুদ্ধ হইলেও, আজ আমরা জীবিত জ্যোতিশচন্দ্রের সম্বন্ধে দুই চারি কথা বলিব। জ্যোতিশচন্দ্র কে? ইনি সশরীরে বর্তমান একজন মহাপুরুষ, কাঁটালপাড়া-নিবাসী স্বর্গীয় সঞ্জীবচন্দ্রের পুত্র; 'বন্দেমাতরম্' এই ঋকের ঋষি বঙ্কিমচন্দ্রের ভ্রাতুষ্পুত্র। জ্যোতিশচন্দ্র বিশ্ববিদ্যালয়ে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া হুগলী কলেজে ভর্তি হন। কিন্তু গণিত শাস্ত্রের কঠোরতা তাঁহাকে আর অগ্রসর হইতে দিল না।...

তিনি বিশ্ববিদ্যালয়ের উপাধিধারী না হইলেও, অবিলম্বে পুলিশ বিভাগে ইন্‌সপেকটরের পদে নিযুক্ত হইলেন; এবং স্বকীয় প্রতিভা বলে District Superintendent of Police এর কার্য করিতে করিতে দুর্ভাগ্যবশত রোগগ্রস্ত হইয়া বিদায় বৃত্তি গ্রহণ করিতে বাধ্য হন। তদবধি তাঁহার কর্ম জীবন শেষ হইল। আমরা অতি বিশ্বস্তসূত্রে অবগত হইয়াছি, জ্যোতিশচন্দ্র পুলিশ বিভাগে কর্ম করিয়াও স্বীয় হস্ত নির্মল রাখিয়া ছিলেন। তাঁহার চরিত্রে কলঙ্কের অঙ্ক পর্যন্তও স্পর্শ করে নাই।...

একাধারে বহুগুণের সন্নিবেশ অল্পই দৃষ্ট হইয়া থাকে।...আমাদের জ্যোতিশ-চন্দ্রের গুণগ্রাম এক মুখে বলিয়া শেষ করিতে পারি না। তাই আজ সাধারণের জ্ঞান-গোচর করিবার জন্য তাঁহার সম্বন্ধে দুই এক কথা বলিতে বাধ্য হইতেছি।...

যখন বিশ্ববিদ্যালয়ে পরীক্ষা-মন্দিরে আমার সহিত তাঁহার প্রথম পরিচয় হইল, তখন তাঁহার হ্যাটকোট-ধারী মূর্তি দেখিয়া মনে হইল, বাঙ্গলা ভাষার পরীক্ষক-রূপে এ কোন্ জীব আবির্ভূত হইল? শুনিলাম, ইনি পুলিশের কর্মচারী ছিলেন, তখন বিশেষ মনোযোগের সহিত তাঁহার মুখের দিকে চাহিতে লাগিলাম, কিন্তু বিশেষ অনুধাবন করিয়াও তাঁহাতে পুলিশ-পারুষ্যের কোন চিহ্নই দেখিতে পাইলাম না। দেখিলাম, কেবল অবিমিশ্র করুণা ও পূর্ণ

সরলতা। ক্রমে ঘনিষ্ঠতা বৃদ্ধি হইলে বুঝিলাম, জ্যোতিশচন্দ্র একটি আদর্শ পুরুষ, সৌজন্যের জলনিধি, অনন্তজ্ঞানের আধার।

জ্যোতিশচন্দ্র বৈষ্ণব।...জ্যোতিশচন্দ্র শাক্ত ও তান্ত্রিক।...জ্যোতিশচন্দ্র স্মার্ত।...জ্যোতিশচন্দ্র দার্শনিক।...জ্যোতিশচন্দ্র জ্যোতিষী।...জ্যোতিশচন্দ্র আয়ুর্বেদীয় চিকিৎসক।...

জ্যোতিশচন্দ্র একজন সুকণ্ঠগায়ক। 'বঙ্গের সর্বশ্রেষ্ঠ কীর্তন গায়ক কে?' তদুত্তরে 'নায়ক'-সম্পাদক পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় তদীয় পত্রে জ্যোতিশচন্দ্রের নাম উল্লেখ করিয়াছেন। যিনি একবার তদীয় সুধাকণ্ঠ নির্গলিত সুধাময় হরিনাম শ্রবণ করিয়াছেন, যিনি একবার তাঁহার ভাববিগলিত প্রেমাশ্রু দর্শন করিয়াছেন, তিনিই বুঝিবেন, এরূপ ভাবুক—এরূপ ভক্ত—এরূপ গায়ক এ বঙ্গে নিতান্তই দুর্লভ।

এই জ্যোতিশচন্দ্র সম্বন্ধে শুধু আমি নহি, অন্য লোকেও যাহা কিছু বলিয়াছেন, তাহাও নিয়ে উদ্ধৃত করিতেছি—

বিশ্ববিদ্যালয় হইতে প্রকাশিত Selection from Bengali literature গ্রন্থে জ্যোতিশচন্দ্র সম্বন্ধে অনেক সুখ্যাতি আছে।...

অমৃতবাজার স্বয়ং বলিয়াছেন—'He is a well-read man specially in spiritual literature and a famous singer of vaisnaba padavali.'

এখন জ্যোতিশের ঐ গায়ক হওয়া সম্বন্ধে একটা কথা—

নৈহাটীর হরপ্রসাদ শাস্ত্রী লিখেছেন—'বঙ্কিমচন্দ্র কীর্তনের বড় অনুরাগী ছিলেন। একবার শুনিয়াছি, কীর্তনওয়ালাকে পেলা দিতে দিতে 'বঙ্গদর্শনে'র তহবিল খালি করিয়া দিয়াছিলেন। গানের উপর তাঁহার বেশ ঝোঁক ছিল। তিনি কয়েক বৎসর ধরিয়া যদু ভট্টের নিকট গান শিখিতেন। একটি হারমোনিয়মও কিনিয়াছিলেন। বসিয়া বসিয়া তিনি তাহা বাজাইতেছেন, ইহাও দেখিয়াছি।'

জ্যোতিশ কাকার ঐ হারমোনিয়ম বাজিয়ে গান শিখতেন। বাড়িতে কাকার আগ্রহে গানের, বিশেষ করে কীর্তনগানের প্রতি আকর্ষণ থাকায়, জ্যোতিশ কাকার সহায়তায় ও নিজের সাধনায় অত বড় গায়ক হতে পেরে ছিলেন।

[ রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে লেখা ]

প্রিয়তমেষু,

প্রচার সম্বন্ধে আমার মত এই—

(১) ...প্রচার ভাল চলিয়া উঠিবে কিনা...

তুমি...লেখকের নাম করিয়াছ, কিন্তু তাঁহারা লিখিবেন কি ?

যেরূপ matter এখন বাহির হইতেছে...পাঁচ ফরমার অপেক্ষা তিন ফরমা ভাল।

(২) আমার বিবেচনায় তিন ফরমা প্রচার এক...মূল্য তিন হাজার গ্রাহক। ইহা হইলে প্রচার...essful হয়। প্রবন্ধ ও...তবে তিন হাজার গ্রাহক হইবে না। এই আশঙ্কা। তিন হাজার না হয় প্রচার বাহির করিবে না। যতদিন না তিন হাজার হয়, তত দিন প্রচার বন্ধ রাখ। Advertise কর যে তিন হাজার গ্রাহক না হইলে প্রচার বাহির করিব না। তিন হাজার পুরিলেই প্রথম সংখ্যা বাহির করিব। যতদিন না বাহির করি কা...নিকট টাকা চাই না। কেবল নাম ও ঠিকানা চাই। প্রথম সংখ্যা বাহির হইলে, দাম পাঠাইতে হইবে। নহিলে কেহ দ্বিতীয় সংখ্যা পাইবে না।

(৪) তোমার আপত্তি আকার কমাইলে অগৌরব আছে। আমার বিবেচনায় আকার না কমাইয়া দাম কমাইলে অগৌরব আছে। সাধারণ পাঠকের পক্ষে জ্ঞান সুলভ করিবার জন্য মূল্য কমাইবে, মূল্য কমাইবার জন্য আকার কমাইবে তাহাতে আমার বিবেচনা অগৌরব...

(৫) যদি প্রচার রাখ, তাহা হইলে ইহা একটা earnest engrossing pursuit হওয়া চাই। কেবল সখের জন্য রাখা, কিম্বা কেবল যদি দুই পয়সা আসে, সেই চেষ্টায় রাখা অনাবশ্যক। অল্প বয়সে তাহা চলিতে পারে, এখন তোমার সে সময় নহে। মনুষ্যত্ব শিখিবার সময় ও কাজ শিখিবার সময়। সখের কার্জে মনুষ্যত্ব বা কাজ শিখা যায় না।...

(৬) প্রচারকে... ...পরিণত করিতে গেলে তোমার কি...হইবে।

আপাততঃ ...বিজ্ঞাপন দিয়া রাখ। ১লা বৈশাখ হইতে...eries আরম্ভ করিও।

